পক্ষ নিল। বহু ম্যাজিস্ট্রেট্ পক্ষপাতদুষ্ট। সরকারী আইন পাশ হল নীলকরদের অসম চুক্তির সমর্থনে। তখন শুরু হল বাঙ্গালীর সত্যাগ্রহ, অসহযোগ আন্দোলন, মহাত্মা গান্ধীর প্রবর্তিত আন্দোলনের বহু আগে উনবিংশ শতাব্দীর তৃতীয় পাদে। মহাত্মা শিশির কুমার ঘোষ প্রভৃতি নেতাদের উৎসাহে বাঙালী কৃষক গর্জে উঠল, মেরে ফেল, কেটে ফেল, আগুন জ্বালাও তবু আমরা নীল বুনব না। হিন্দু পেট্রিয়টে হরিশচন্দ্র মুখোপাধ্যায় লিখলেন, "২০ লক্ষ গরীব রায়ত মিলে স্থির করল তাদের ঘরসংসার বলিদান দিয়েও, এমনকি জীবন দিয়েও তারা নিজেদের জমিতে নীল বুনবে না, নীলকরদের সঙ্গে নতুন চুক্তি করবে না।" ২২শে মে, ১৮৭৪ সালে অমৃতবাজার পত্রিকায় লেখা হল, "নীলসংঘাত দেশবাসীদের প্রথম শেখাল মিলিত শক্তি আর রাজনৈতিক আন্দোলন। বাস্তবিক ইংরেজ আগমনের পর বাংলার এটি প্রথম বিপ্লব।" (হিস্ট্রি এণ্ড কালচার অফ দি ইণ্ডিয়ান পীপল, ৯ম খণ্ড, প্রথম ভাগ, পৃঃ ৯৩৫)

বাঙ্গালীর এই লজ্জা ও গৌরবের কাহিনীর পিছনে বিরাট প্রভাব ছিল 'নীলদর্পণ' নাটকের। আমেরিকায় ক্রীতদাস প্রথা রোধে 'আংক্ল্ টম্স্ কেবিনের' যে ভূমিকা, নীলদর্পণ নাটক তার থেকে কিছু কম নয়। দীনবন্ধু মিত্রের এই জাজ্বল্য সৃষ্টিকে নতুন করে তুলে ধরেছে বর্ত্তমান গ্রন্থে—'প্রসঙ্গ নীলদর্পণ'। গ্রন্থের লেখক সুনীল মিত্র। এই মহৎ কার্যের জন্য আমি তাঁকে অকুণ্ঠ অভিনন্দন জানাই। তিনি দীনবন্ধু মিত্রের বংশে উত্তরসূরী, এই গ্রন্থ রচনায় তাঁর অধিকার আছে। তিনি প্রথমেই পাঠকদের কাছে তাঁর প্রণম্য পূর্বপুরুষের জীবন কাহিনী ও কর্মকৃতি তুলে ধরেছেন। বিখ্যাত ব্যক্তিরা দীনবন্ধুর যে প্রশস্তি করেছেন, তারও উল্লেখ আছে এই গ্রন্থে, এমনকি তাঁর প্রতি বিদ্রূপেরও। নীলদর্পণের অনুবাদ সম্পর্কেও আলোচনা আছে। পরিশেষে নীলের ইতিহাস নাটকটির পটভূমিকে পরিষ্কার করে তুলেছে, যার ফলে পাঠক সম্প্রদায় নাটকটির অন্তর্নিহিত তথ্য হৃদয়ঙ্গম করতে পারে। এমন একটি মূল্যবান গ্রন্থ রচনার জন্য লেখক সুনীল মিত্র আমাদের প্রশংসার পাত্র। আশাকরি পাঠকবর্গ এই গ্রন্থের সমাদর করবেন।

*ডঃ প্রতাপ চন্দ্র চন্দ্র*

প্রাক্তন কেন্দ্রীয় শিক্ষা সমাজকল্যাণ
ও সংস্কৃতি মন্ত্রী

# বিষয়বস্তুর অনুসূচী

*নিবন্ধকারের নিবেদন* — তথ্য-উৎস সারণি

## নিবন্ধকারের নিবেদন

১৮৬০ খৃষ্টাব্দে মূল নীলদর্পণ নাটক এবং অতঃপর ১৮৬১ খৃষ্টাব্দে মধুসূদন-কৃত মূল নাটকের ইংরাজি অনুবাদ প্রকাশের পর, বহুগ্রন্থে, সমালোচনায়, পত্রিকায় এই নাটক, নাট্যকার, ইংরাজিতে অনুবাদ সংক্রান্ত মামলা, মঞ্চে অভিনয় ইত্যাদি সম্বন্ধে, বিক্ষিপ্তভাবে নানান তথ্য প্রকাশিত হয়েছে। যেমন একসূত্রে ফুলগুলি একটি সম্পূর্ণ মালায় গ্রথিত হয়, তেমনি বিশ্লেষণ, মন্তব্য ও ব্যাখ্যার সহযোগে সেই বিক্ষিপ্তভাবে প্রকাশিত তথ্যগুলির একত্রিত প্রকাশনাই এই নিবন্ধের উদ্দেশ্য। এই প্রচেষ্টায় লেখক শুধুই মালাকার।

নিবন্ধে ঐতিহাসিক-সত্য তথ্যের সহিত, দু'একটি ঘটনা, যাহা জনশ্রুতির মাধ্যমে আজও প্রচলিত, অন্তর্ভুক্ত করা হয়েছে। এগুলি হয়ত অতিরঞ্জন-দোষে দুষ্ট, কিন্তু ইহার মধ্যে নীলদর্পণ নাটক সে সময় যে আলোড়ন সৃষ্টি করেছিল, ভাবপ্রবণ বাঙ্গালীর মনে তার প্রতিক্রিয়ারই অভিব্যক্তি। ঐচ্ছিক-চিন্তন, অর্থাৎ, 'এইরূপ হইলেই ভাল হইত' — এই আবেগও হয়ত প্রতিফলিত।

এই নিবন্ধটি প্রাসঙ্গিক তথ্যের 'সম্পূর্ণ-সংকলন'—এ কথা বলার দুঃসাহস রাখি না। তবে সংকলনের ব্যাপ্তির জন্য সদিচ্ছা ও আন্তরিক প্রয়াসের অভাব ছিল না — এ কথা স্বীকারে কোনও দ্বিধা বা সংকোচ নাই। উদ্ধৃত তথ্যের প্রামাণিকতা প্রসঙ্গে, বিদগ্ধ পাঠকগণের কাছে লেখকের বিনম্র প্রতিশ্রুতি—ইহা সত্য যে ইহার মধ্যে মিথ্যা বা সত্যের অপলাপ নাই।

গ্রন্থের ভূমিকার স্বল্পপরিসরে, নীলদর্পণ নাটকের পটভূমির বিশদ ব্যঞ্জনাধর্মী বিবরণ একটি অমূল্য সংযোজন। এই সাহিত্য কর্মটি গ্রন্থের শুধু মান বিবর্ধনই করেনি, আশা রাখি, বিদগ্ধ পাঠকবর্গের কাছে গ্রন্থটির গ্রহণযোগ্যতারও সহায়ক হবে। এই অনুগ্রহের জন্য আমি শ্রদ্ধেয় প্রতাপ চন্দ্র চন্দ্রের নিকট চিরকৃতজ্ঞ।

**শ্রীরঙ্গম** — **সম্মত**

বি এফ্ - ৩৫
বিধাননগর
কলকাতা-৭০০০৬৪

*সুনীল মিত্র*

# তথ্য-উৎস সারণি

নিবন্ধটি উদ্ধৃতি-ভিত্তিক। সে কারণে নিম্নধৃত পঞ্জীতে, উদ্ধৃত তথ্যের উৎসগুলি, ক্রমিক-সংখ্যাসহ উল্লিখিত হয়েছে। তথ্য-অনুসন্ধানী, সাহিত্যানুরাগী পাঠকদের সুবিধার্থে, নির্দেশিকা হিসাবে, আলোচিত-বিষয়ের সঙ্গে বন্ধনীর মধ্যে, উদ্ধৃতির প্রাসঙ্গিক উৎসের ক্রমিক-সংখ্যার উল্লেখ করা হয়েছে।

## বিষয়

## নীলদর্পণের নাট্যকার

## *দীনবন্ধু-জীবনী*

***জন্ম — জন্মস্থান — বংশ পরিচয়***

নদীয়া জেলায়, ছোট নদী যমুনা যে গ্রামটিকে প্রায় চারিদিকে বেষ্টন করে ক্ষীণস্রোতে প্রবাহিত, সেই চৌবেড়িয়া গ্রামে মার্চ/এপ্রিল, ১৮২৯ খৃষ্টাব্দে (৬) * এক অসচ্ছল পরিবারে দীনবন্ধু জন্মগ্রহণ করেন। দীনবন্ধু তাঁর সুরধুনী কাব্যে (প্রথম ভাগ, অষ্টম সর্গ) চৌবেড়িয়া গ্রামের এই নদী বেষ্টিত অবস্থিতির বর্ণনা দিয়েছেন.— "পাক দিয়ে বেড়ে যাব চৌবেড়িয়া গ্রাম/বিনত দীনের যথা, অতি দীনধাম।"

দীনবন্ধুর পিতার নাম কালাচাঁদ মিত্র। তাঁর ছয়টি পুত্রের মধ্যে 'গন্ধর্বনারায়ণ' ছিলেন সর্ব্বকনিষ্ঠ। এরকম শোনা যায় যে সহপাঠিদের — 'উঃ গন্ধ, গন্ধ,' উপহাসে উত্যক্ত হয়ে তিনি পিতৃদত্ত 'গন্ধর্বনারায়ণ' নাম পরিবর্তন করে দীনবন্ধু নাম গ্রহণ করেন। (১০)

***বাল্যকাল*** — মাত্র দশ বছর বয়সে, গ্রামের পাঠশালার পাঠ শেষ করে, স্থানীয় জমিদারী সেরেস্তায় ৮ টাকা বেতনে চাকরী করেন। উচ্চশিক্ষালাভের প্রবল আগ্রহে, পাঁচ বছর এই চাকরী করবার পর পিতার অমতে, কলিকাতায় পিতৃব্য নীলমণি মিত্রের আশ্রয়ে, তাঁর শিমুলিয়া শিবনারায়ণ দাস লেনস্থ বাসস্থানে এসে ওঠেন এবং গৃহস্থলির কাজকর্ম করে লেখাপড়া চালাতে থাকেন। (১০)

***ছাত্রজীবন*** — লঙ সাহেবের অবৈতনিক স্কুলে কলিকাতায় শিক্ষার শুরু। পরে, হিন্দু কলেজের ব্রাঞ্চ স্কুলে (কলুটলার হেয়ার সাহেবের স্কুলে) ইংরাজি শিক্ষা আরম্ভ করেন এবং ১৮৫০ খৃষ্টাব্দে জুনিয়র বৃত্তি লাভ করেন ও হিন্দু কলেজের চতুর্থ শ্রেণীতে ভর্ত্তি হন। ১৮৫১ খৃষ্টাব্দে চতুর্থ শ্রেণীতে আবার জুনিয়র বৃত্তি পরীক্ষা দেন এবং যথাসময়ে জুনিয়র বৃত্তি লাভ করেন। এই পরীক্ষায় তিনি বাঙ্গলায় সর্ব্বোচ্চ স্থান অধিকার করেন। পরের বছর— ১৮৫২ খৃষ্টাব্দে—হিন্দু কলেজের তৃতীয় শ্রেণী থেকে পরীক্ষা দিয়ে সিনিয়র বৃত্তি লাভ করেন। ১৯শে জানুয়ারী, ১৮৫৩ খৃষ্টাব্দে, দীনবন্ধু শিক্ষকতা কর্মের পরীক্ষায় উত্তীর্ণ হন। দ্বিতীয় শ্রেণী থেকে ১৮৫৪ খৃষ্টাব্দে, এপ্রিল মাসে, দীনবন্ধু সিনিয়র বৃত্তি পরীক্ষায় ৩০ টাকা বৃত্তি লাভ করেন। কলেজ ছেড়ে দীনবন্ধু কিছুদিন শিক্ষকতা করেন—ইহার উল্লেখ দুইটি পত্রিকায় পাওয়া যায়—'ভারত-সংস্কারক (৭ই নভেম্বর, ১৮৭৩)' ও 'তমলুক পত্রিকা (১ম পর্ব্ব, ৪র্থ খণ্ড)'। (৬)

দীনবন্ধু যে বিশেষ মেধাবী ছাত্র ছিলেন, তাহা বঙ্কিমচন্দ্রের দীনবন্ধু-জীবনীতে উল্লেখ আছে— "তিনি কলেজের একজন উৎকৃষ্ট ছাত্র বলিয়া গণ্য ছিলেন।" (১)

***দীনবন্ধুর জন্ম তারিখ প্রসঙ্গে*** — দীনবন্ধুর জন্মদিনের তারিখ জানা নাই। তাঁর পুত্র ললিত চন্দ্র মিত্রের মতে, দীনবন্ধুর জন্মমাস ও বৎসর — চৈত্র; ১২৩৬ বঙ্গাব্দ। (৬) সেই হিসাবে, মার্চ—এপ্রিল, ১৮২৯ খৃষ্টাব্দ। এই তারিখটি সুবল চন্দ্র মিত্র সংকলিত — 'সরল বাংলা অভিধান'-এ সমর্থিত। (৯) এ বিষয়ে কিছু দ্বিমত আছে—বঙ্কিমচন্দ্র ও বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ প্রকাশিত জীবনী অনুসারে, দীনবন্ধুর জন্ম বৎসর—১২৩৮ বঙ্গাব্দ (১৮৩০ খৃষ্টাব্দ)। (১) (৬)

***কর্মজীবন*** — উচ্চশিক্ষা শেষ করার আগেই, দীনবন্ধু ১৮৫৫ খৃষ্টাব্দে, ১৫০ টাকা বেতনে, পাটনায় পোষ্টমাষ্টারের চাকরী গ্রহণ করেন। এই পদে ছয় মাস কাজ করার পর তিনি বিশেষ সুখ্যাতি অর্জন করেন এবং দেড় বছর পরেই তাঁর পদবৃদ্ধি হয় — উড়িষ্যা বিভাগে ইন্‌স্পেক্‌টিং পোষ্টমাষ্টার পদে উন্নীত হন। ইহার পরে — নদীয়া—ঢাকা—নদীয়া—ঢাকা—উড়িষ্যা—নদীয়া—এইভাবে ক্রমান্বয়ে বদলীর পর কৃষ্ণনগরে (নদীয়া বিভাগ) কিছুটা থিতু হন। ডাকবিভাগের কর্মজীবনের সিংহভাগই তিনি কৃষ্ণনগরে অবিস্থিত ছিলেন। সেখানে একটি বাড়ীও ক্রয় করেন। (১) (৬)

১৮৬৯ খৃষ্টাব্দের শেষে অথবা ১৮৭০ খৃষ্টাব্দের প্রথমে, তিনি সুপারনিউমারি ইন্‌স্পেক্‌টিং পোষ্টমাষ্টার পদে কলিকাতায় বদলী হন। ১৮৭১ খৃষ্টাব্দে, লুসাই যুদ্ধে ডাকের বন্দোবস্ত করবার জন্য তাঁহাকে কাছাড় যেতে হয় এবং এই কার্যভার সুসম্পন্ন করে অল্পকালের মধ্যেই কলিকাতায় ফিরে আসেন। কলিকাতায় অবস্থানকালে, মৃত্যুর এক বছর আগে, ১৮৭২ খৃষ্টাব্দে 'রায় বাহাদুর' খেতাব পান। (৯) দুর্ভাগ্যবশতঃ, ডিরেক্টর জেনারেল 'হগ' ও পোষ্টমাষ্টার জেনারেল 'টুইডি', (দীনবন্ধুর তদানীন্তন উপরওলা)র মধ্যে বিবাদের সূত্রে পোষ্টমাষ্টার জেনারেলের সহকারী (সুপারনিউমারি পোষ্টমাষ্টার জেনারেল) পদ থেকে দীনবন্ধু অপসৃত হন এবং ১৮৭২ খৃষ্টাব্দে ইষ্ট ইণ্ডিয়ান রেলওয়ের ইন্‌স্পেক্টর পদে নিযুক্ত হন। (৩) (৬)

দীনবন্ধু ডাকবিভাগের বিভিন্ন পদে থাকাকালীন কর্মদক্ষতার বিশেষ পরিচয় দেন, কিন্তু সীমিত উন্নতি ছাড়া তাঁর প্রাপ্য পদোন্নতি ও বেতন বৃদ্ধি হয়নি। এ প্রসঙ্গে বঙ্কিমচন্দ্র দীনবন্ধুর জীবনীতে লিখেছেন—

> "দীনবন্ধুর যেরূপ কর্ম্মদক্ষতা এবং বহুদর্শিতা ছিল তাহাতে তিনি যদি বাঙ্গালী না হইতেন, তাহা হইলে মৃত্যুর অনেকদিন পূর্ব্বেই তিনি পোষ্টমাষ্টার জেনারেল হইতেন, এবং কালে ডাইরেক্টর জেনারেল হইতে পারিতেন। কিন্তু যেমন শতবার ধৌত করিলে অঙ্গারের মালিন্য যায় না, তেমনি কাহারও কাহারও কাছে সহস্র গুণ থাকিলেও

কৃষ্ণবর্ণের দোষ যায় না। Charity যেমন সহস্র দোষ ঢাকিয়া রাখে, কৃষ্ণচর্মে তেমনি সহস্র গুণ ঢাকিয়া রাখে।" (১)

অবশ্য, এই প্রসঙ্গে ইহাও উল্লেখ্য যে — Friend of India-র সম্পাদক ও Times of India (London) -এর বিশেষ সাংবাদিক, James Routledge, তাঁর — English Rule and Native opinion in India — গ্রন্থে বলেছেন — ১৮৭১ খৃষ্টাব্দে; লুসাই যুদ্ধে ডাকের সুবন্দোবস্তের জন্য দীনবন্ধু মিত্রকে রায় বাহাদুর সাম্মানিক উপাধি দেওয়া হয়। (২)

দীনবন্ধু মিত্র ১৮৭২ খৃষ্টাব্দে ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের উদ্যোগে প্রতিষ্ঠিত 'হিন্দু ফ্যামিলি অ্যানুয়িটি ফাণ্ড' প্রতিষ্ঠানের বোর্ড অব ডিরেক্টরের সদস্য নির্বাচিত হন। (৬)

*বিবাহ ও দাম্পত্য জীবন* — দীনবন্ধুর অল্পবয়সে বিবাহ হয় নাই। হুগলীর উত্তরে, বংশবাটি গ্রামে তাঁহার বিবাহ হয়। তাঁহার দাম্পত্য জীবন সম্বন্ধে, একমাত্র, 'অভিন্ন-হৃদয় সুহৃদ' বঙ্কিমচন্দ্র লিখিত জীবনীতেই কিছু জানা যায়—

"একটি দুর্লভ সুখ দীনবন্ধুর কপালে ঘটিয়াছিল। তিনি সাধ্বী স্নেহশীলা পতিপরায়ণা পত্নীর স্বামী ছিলেন। .... দীনবন্ধু চিরদিন গৃহসুখে সুখী ছিলেন। দম্পতি-কলহ কখন না কখন সকল ঘরেই হইয়া থাকে, কিন্তু কস্মিন্ কালে মুহূর্ত নিমিত্ত ইঁহাদের কথান্তর হয় নাই। একবার কলহ করিবার নিমিত্ত দীনবন্ধু দৃঢ় প্রতিজ্ঞ হইয়াছিলেন, কিন্তু প্রতিজ্ঞা বৃথা হইয়াছিল। বিবাদ করিতে পারেন নাই। কলহ করিতে গিয়া তিনিই প্রথমে হাসিয়া ফেলেন, কি তাঁহার সহধর্ম্মিণী রাগ দেখিয়া উপহাস দ্বারা বেদখল করেন, তাহা এক্ষণে আমার স্মরণ নাই।" (১)

*প্রয়াণ* — স্বল্পকালের ব্যবধানে, ক্রমান্বয়ে বদলী ও ইন্‌স্‌পেক্‌সনের কাজে ভ্রমণের অতিরিক্ত পরিশ্রমে দীনবন্ধুর শরীর ভাঙ্গিয়া পড়ে। ১৪/১৫ কার্ত্তিক, ১২৮০ বঙ্গাব্দ, ১লা নভেম্বর, ১৮৭৩ খৃষ্টাব্দ, বহুমূত্র ও কারবাঙ্কল বিস্ফোটক রোগে, বাঙ্গলা সাহিত্যের দিকপাল, কৃষকবন্ধু, 'বাংলার রঙ্গালয়ের স্রষ্টা' দীনবন্ধু অকালে (আনুমানিক ৪৪ বৎসর বয়সে), ৫২ বি, সুকিয়া ষ্ট্রীটের (অধুনা কৈলাস বসু ষ্ট্রীট) ভাড়া বাড়ীতে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। প্রসঙ্গত উল্লেখ্য, দীনবন্ধুর মৃত্যুর মাত্র চার মাস আগে, কবিকুল-চূড়ামণি মাইকেল মধুসূদনের জীবনাবসান হয়। (৯) অল্পকালের ব্যবধানে, বাঙ্গলার দুই সাহিত্যরথীর অকাল প্রয়াণ (মধুসূদন ৪৯ ও দীনবন্ধু ৪৪ বৎসর বয়সে) বাঙ্গলার সাহিত্য-জগতে সে এক বড় দুঃসময়!

মৃত্যুকালে দীনবন্ধু রেখে যান—স্ত্রী অন্নদাসুন্দরী ও সাত নাবালক পুত্র — চারু, শরৎ, বঙ্কিম, সুশীল, কিরণ, ললিত, জ্যোতিষ এবং একমাত্র কন্যা, সর্ব্বকনিষ্ঠা অতিপ্রিয় তমালিনি

("তাই তাই 'তমালিনি' তাই তাই তাই।/বিদেশে বিষাদে মরি দেশে চলে যাই।"—'প্রবাসীর বিলাপ'—দ্বাদশ কবিতা)

***পরিবারের অসহায় অবস্থা*** — এই অসহায় ও প্রায় নিঃসম্বল অবস্থায়, শুধুমাত্র আত্মমর্যাদাবোধ ও বিচক্ষণতা সম্বল করে, কাহারও আর্থসাহায্য ব্যতিরেকে, অন্নদাসুন্দরী — যিনি জীবনের শেষদিন পর্যন্ত (শনিবার, ২০ শে কার্ত্তিক, ১৩৩৩ বঙ্গাব্দ) পরিবারের সকলের নিকট 'মাজন্নী' (মা জননী) নামে ও ডাকে পূজিতা ছিলেন—সন্তানদের মানুষ করেছিলেন। অবশ্য নিকট প্রতিবেশী ও পরিবার বন্ধু, পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, স্বনিযুক্ত অভিভাবক হিসাবে, প্রায় প্রতিদিনই দেখাশুনা করতেন।

এই প্রসঙ্গে একটি ঘটনার উল্লেখ অপ্রাসঙ্গিক হবে না। দীনবন্ধুর মৃত্যুর পরে, প্রথম দুর্গাপূজার কিছুদিন আগে, পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর একদিন অন্নদাসুন্দরীর সঙ্গে দেখা করে তাঁর সন্তানদের ডাকতে বলেন—

উদ্দেশ্য ছিল, সদ্য-পিতৃহারা নাবালকদের পূজার নতুন জামাকাপড় কিনতে নিয়ে যাবেন। অন্নদাসুন্দরী তাঁর সন্তানদের ডেকে বলেন—"তোমরা আগে পণ্ডিতমশাইকে (পরিবারে এই নামেই তিনি পরিচিত ছিলেন) তোমাদের পূজার নতুন জামাকাপড়গুলি দেখিয়ে প্রণাম কর।" তিনি পূর্ব্বেই অনুমান করেছিলেন যে সহৃদয়, পরিবার-বন্ধু পণ্ডিতমশাই এবার ছেলেমেয়েদের পূজার নতুন জামাকাপড় কিনে দেবেন। এই প্রায় নিঃস্ব বিধবা মহিলার আত্মমর্যাদাবোধ ও দূরদর্শিতা লক্ষ্য করে, হৃদয়বান ঈশ্বরচন্দ্র স্তম্ভিত হয়ে যান — তাঁর চোখ দুটি জলে ভরে ওঠে। (১০)

দীনবন্ধুর মৃত্যুর পরে, সুকিয়া ষ্ট্রীটের বাড়ী থেকে ৩ নং মদন মিত্র লেনে একটি বাড়ী ভাড়া করে, দীনবন্ধুর পরিবার কিছুকাল বসবাস করে। দীনবন্ধুর মৃত্যুর সতের বছর পরে—দলিল অনুসারে, ২২ শে মার্চ, ১৮৯০ খৃষ্টাব্দ—'মা জননী' অন্নদাসুন্দরী মদন মিত্র লেনের ৩০/৩ নম্বর বাড়ীটি ক্রয় করে, নিজভবনে বসবাস শুরু করেন। দীনবন্ধুর স্মৃতিতে এই বাড়ীটির নাম রাখা হয়—'দীনধাম'। বর্তমানে, বাড়ীটির পরিবর্তিত ঠিকানা — ৬-এ, দীনবন্ধু লেন।

দীনবন্ধুর চরিত্র বিশ্লেষণে যে বৈশিষ্ট্যগুলি বিশেষ প্রাসঙ্গিক, নিম্নোক্ত কয়েকটি অনুচ্ছেদে সেইগুলি — সহানুভূতিশীলতা, বন্ধু-প্রীতি, হাস্যরসিকতা, সৎসাহসিকতা, বাগ্মিতা ও রাজভক্তি — শিরোনামায় বিবৃত। এই অংশটি মূলতঃ দীনবন্ধুর 'অভিন্ন-হৃদয় সুহৃদ' বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় রচিত তাঁর জীবনী-আশ্রয়ী। (১)

*সহানুভূতিশীলতা* — "বঙ্গদেশে আজকাল গুণবান ব্যক্তির অভাব নাই, সুদক্ষ কর্ম্মচারীর অভাব নাই, সুলেখকেরও নিতান্ত অভাব নাই, কিন্তু দীনবন্ধুর অন্তঃকরণের মত অন্তঃকরণের অভাব বঙ্গদেশে কেন—মনুষ্যলোকে চিরকাল থাকিবে। .... বিস্ময় ও বিশেষ প্রশংসার কথা এই যে, সকল শ্রেণীর লোকের সঙ্গেই তাঁহার তীব্র সহানুভূতি। গরীব, দুঃখীর মর্ম্ম বুঝিতে এমন আর কাহাকেও দেখিনা। .... যে সকল মানুষ পরের দুঃখে কাতর হন, দীনবন্ধু তাহার মধ্যে অগ্রগণ্য ছিলেন। তাঁহার হৃদয়ের অসাধারণ গুণ এই ছিল যে, যাহার দুঃখ, সে যেরূপ কাতর হইত, দীনবন্ধু তদ্রূপ বা ততোধিক কাতর হইতেন। .... তিনি বাংলাদেশের প্রজাগণের দুঃখ সহৃদয়তার সহিত সম্পূর্ণরূপে অনুভব করিয়াছিলেন বলিয়াই নীল-দর্পণ প্রণীত ও প্রচারিত হইয়াছিল। .... দীনবন্ধুকে যতলোক ভালবাসিত;আর কোন বাঙ্গালীকে যে, তত লোক ভালবাসিয়াছে এমন আমি কখন দেখি নাই বা শুনি নাই। সেই সর্ব্ব-ব্যাপিনী তীব্রা সহানুভূতিই তাহার কারণ।" (১)

*বন্ধু-প্রীতি* — "দীনবন্ধু বন্ধুবর্গের প্রতি বিশেষ স্নেহবান ছিলেন। আমি ইহা বলিতে পারি যে, তাঁহার ন্যায় বন্ধুর প্রীতি সংসারের একটি প্রধান সুখ। যাঁহারা তাহা হারাইয়াছেন, তাহাদের দুঃখ বর্ণনীয় নহে। .... মনুষ্য মাত্রেরই অহঙ্কার আছে;দীনবন্ধুর ছিল না;মনুষ্য মাত্রেরই রাগ আছে; — দীনবন্ধুর ছিল না। দীনবন্ধুর কোন কথা আমার কাছে গোপন ছিল না। আমি কখনও তাঁহার রাগ দেখি নাই। অনেক সময়ে তাঁহার ক্রোধাভাব দেখিয়া তাঁহাকে অনুযোগ করিয়াছি, তিনি রাগ করিতে পারিলেন না বলিয়া অপ্রতিভ হইয়াছেন। অথবা ক্রুদ্ধ হইবার জন্য যত্ন করিয়া, শেষে নিষ্ফল হইয়া বলিয়াছেন, "কই রাগ যে হয় না।" (১) দীনবন্ধু-বঙ্কিম বন্ধুত্ব যে কত গভীর ছিল, তাহা বঙ্কিমচন্দ্রের এই হৃদয়স্পর্শি আক্ষেপের মধ্যে অনুমেয় — "যদি মানুষের প্রার্থনা সফল হইবার সম্ভাবনা থাকিত, তবে প্রার্থনা করিতাম যে, এরূপ সুহৃদের মৃত্যুকথা কাহাকেও যেন লিখিতে না হয়।" (১)

*হাস্যরসিকতা* — বঙ্কিমচন্দ্রের ভাষায়—"হাস্যরসে দীনবন্ধুর অদ্বিতীয় ক্ষমতা ছিল। .... তাহার মত সুরসিক লোক বঙ্গভূমে এখন আর কেহ আছে কিনা বলিতে পারি না। তিনি যে সভায় বসিতেন, সেই সভার জীবনস্বরূপ হইতেন। .... হাস্যরসাবতরণায় তাঁহার যে পটুত্ব, তাহার প্রকৃত পরিচয় তাঁহার কথোপকথনেই পাওয়া যাইত। অনেক সময়ে, তাঁহাকে

সাক্ষাৎ মূর্ত্তিমান হাস্যরস বলিয়া বোধ হইত। দেখা গিয়াছে যে, অনেকে, "আর হাসিতে পারি না" বলিয়া তাহার নিকট হইতে পলায়ন করিয়াছেন। হাস্যরসে তিনি প্রকৃত ঐন্দ্রজালিক ছিলেন।" (১)

নিম্নধৃত কয়েকটি ঘটনার বিবরণের মধ্যে বঙ্কিমচন্দ্রের মন্তব্যের প্রতিফলনই পরিলক্ষিত হয়।

*বাকচাতুর্য* — উনবিংশ শতকের গোড়ায়, ইংরাজি শিক্ষা ও সংস্কৃতির আন্দোলনে, বিকৃতপথে, সাহেবিয়ানা ও সুরাপানের কদভ্যাস 'ইয়ং বেঙ্গল' যুবকদের মধ্যে ছড়িয়ে পড়ে। সে সময়ে অনেকের ধারণা, 'সধবার একাদশী' নাটকের 'নিমচাঁদ' চরিত্র—শিক্ষিত, বুদ্ধিদীপ্ত কিন্তু, বঙ্কিমচন্দ্রের ভাষায়—"বিশুষ্ক-জীবন-সুখ বিফলিকৃত শিক্ষা, নৈরাশ্য পীড়িত মদ্যপ"—মধুসূদনের অসংযত জীবনাচরণেরই অনুকৃতি। দীনবন্ধু, তাঁর স্বভাবসিদ্ধ বাকচাতুর্যে এ অভিযোগ অস্বীকার করে বলেন—"মধু কি কখনও নিম হয়?" (৫)

প্রসঙ্গত উল্লেখ্য, 'সধবার একাদশী' নাটকে, নিমচাঁদের সংলাপ—"মাইকেল দাদা বাঙ্গলার মিলটন"—অপ্রকৃতিস্থ মাতালের উচ্ছ্বাস হলেও, বস্তুত ইহা দীনবন্ধুরই মাইকেল -প্রতিভার প্রশস্তি।

*মজলিসি আলাপচারিতা* — কৃষ্ণনগরে এক বিবাহ অনুষ্ঠানে, বর ও বরযাত্রী পৌঁছানোর পরে প্রবল বৃষ্টিতে, কন্যার পিতা ভোজের যে আয়োজন করেছিলেন তাহা সমস্ত নষ্ট হয়ে যায়। সে সময়ে বরপক্ষের আপ্যায়নের ত্রুটি ছিল অমার্জনীয় এবং 'বর উঠিয়ে নিয়ে যাওয়ার'-ও রেওয়াজ ছিল। কন্যার পিতা আবার রন্ধনের আয়োজন করেন কিন্তু তাঁর আশঙ্কা হয় যে দেরির কারণে বরপক্ষ হয়ত তাঁকে অপদস্থ করতে পারে। তাই তিনি দেওয়ান কার্ত্তিকেয় চন্দ্র রায়ের শরণাপন্ন হন—যদি তিনি উপস্থিত থেকে, রন্ধনের সময়টুকু বরপক্ষকে একটু শান্ত রাখেন। দেওয়ানজি তাঁকে বলেন—দীনবন্ধু মিত্র কৃষ্ণনগরে উপস্থিত আছেন, তাঁহাকে কোনও প্রকারে আসরে নিয়ে যেতে পারলে, নিশ্চিত কার্যসিদ্ধি হবে। পরের দুরবস্থায় সততই সহানুভূতিশীল দীনবন্ধু, অনুরোধ করা মাত্রই বিবাহ আসরে উপস্থিত হন। তাঁর হাস্যকৌতুকে, মজলিসি গল্পে, বরযাত্রীদের আসর এমন জমিয়া ওঠে যে, আহার প্রস্তুতের পর, প্রায় গভীর রাত্রে, কন্যার পিতা যখন বরযাত্রীদের আহারে আহ্বান করেন, তাহারা প্রায় সমস্বরে বলে ওঠেন—'আরে মশাই, খাওয়া পরে হবে'—এবং দীনবন্ধুকে আরও গল্পের জন্য পীড়াপীড়ি করতে থাকেন। (১৯৬৪ খৃষ্টাব্দে, জুলাই মাসে, কৃষ্ণনগর রাজবাড়ীতে

সমস্বরে বলে ওঠেন—'আরে মশাই, খাওয়া পরে হবে'—এবং দীনবন্ধুকে আরও গল্পের জন্য পীড়াপীড়ি করতে থাকেন। (১৯৬৪ খৃষ্টাব্দে, জুলাই মাসে, কৃষ্ণনগর রাজবাড়ীতে এক উপনয়ন অনুষ্ঠানে, অতিথি সভায়, সুরসিক, শিক্ষাবিদ্ নলীনাক্ষ স্যান্ন্যাল মহাশয়ের মুখে এ কাহিনী শুনেছি।)

এই রকম আর একটি ঘটনার উল্লেখ পাওয়া যায় ইন্দ্র মিত্রের 'করুণাসাগর বিদ্যাসাগর' গ্রন্থে। এক বড়মানুষের বাড়ীতে ভোজের আয়োজনে অনেক গণ্যমান্য ব্যক্তি এসেছেন। রান্নায় কিছু বিলম্বের জন্য নিমন্ত্রিতদের মধ্যে ধৈর্যচ্যুতি লক্ষ করে গৃহকর্তা, সভায় উপস্থিত বিদ্যাসাগর মহাশয়ের শরণাপন্ন হন। তখন বিদ্যাসাগর ও আর এক নিমন্ত্রিত ব্যক্তি, দীনবন্ধু মিত্রের একের পর এক গল্পে আসর এমন জমে ওঠে যে আহার প্রস্তুতের পর, বাড়ির কর্তাকে গল্প থামাবার জন্য বিদ্যাসাগরকে অনুরোধ করতে হয়।

*যাবার বেলায় শেষ রসিকতা* — মৃত্যুর কিছুদিন আগে, একদিন দীনবন্ধুর এক বিশেষ বন্ধু, জিজ্ঞাসা করেন—"দীনবন্ধু, তোমার সে হাস্যরস কোথা গেল? তোমার রস শুখাইতেছে, তুমি আর অধিককাল বাঁচিবেনা।" (১) সত্য, তিনি আর অধিককাল বাঁচেননি, কিন্তু জীবনের শেষদিন পর্যন্ত তাঁর হাস্যরস শুখায়নি। দীনবন্ধুর মৃত্যুর কারণ বহুমূত্রজনিত বিস্ফোটক (কারবাঙ্কল)— প্রথমে পিঠে, কিছু উপশমের পর আর একটি পশ্চাৎভাগে এবং শেষে আর একটি বাঁ পায়ে হয়। এই সময় তাঁর এক বন্ধু দেখতে আসেন। মৃত্যুপথযাত্রী দীনবন্ধু ঈষৎ হেসে তাঁকে বলেন—"এবার আমায় যেতে হবে, ফোঁড়া এখন আমার পায়ে ধরেছে।" (১) মৃত্যু যখন আসন্ন, সেই বিষণ্ণ মুহূর্তে এই শান্ত, নির্লিপ্ত মানসিকতার মধ্যে দীনবন্ধুর নিখাদ 'রসরাজ' সত্তাই প্রতিভাত হয়।

*সৎসাহসিকতা* — দীনবন্ধু ডাকবিভাগে ভারতীয়দের মধ্যে এক উচ্চপদস্থ রাজকর্মচারী ছিলেন। তিনি বিলক্ষণ জানতেন যে তিনি যে নীলদর্পণ-এর রচয়িতা এ কথা প্রকাশিত হলে তাঁর অনিষ্টের সম্ভাবনা আছে। তবুও, বিবেকের তাড়নায় ও বাংলার কৃষকের দুর্দশায় ব্যথিত, দীনবন্ধু নীলদর্পণ রচনা করেন। বঙ্কিমচন্দ্রের মতে—'দীনবন্ধু গ্রন্থকারের নাম গোপন করিবার জন্য'—প্রকাশনায় লেখকের প্রকৃত নাম উহ্য রাখা ছাড়া আর কোনও চেষ্টা করেন নাই। (১) তিনি জেমস্ লঙ-এর বিচারের সময় প্রতিদিন আদালতে, প্রকাশ্যে উপস্থিত থাকতেন। জেমস্ রট্‌লেজ তাঁর লেখা—English Rule and Native opinion in India - বইতে লিখেছেন—

> ".... he was present in the court and ready to exchange places with Mr. Long if that had been possible" (২)

*বাগ্মিতা* — ইহা অনেকেরই অবিদিত যে দীনবন্ধু সুবক্তা ছিলেন। ইহার কারণ, প্রধানত, কর্মক্ষেত্রে অধিকাংশ সময়েই তিনি ইনস্‌পেকশনে ভ্রমণরত থাকতেন এবং সেকারণে সাধারণ্যে আয়োজিত সাহিত্য বা অন্যান্য বিষয়ক সভায় তাঁর উপস্থিতি সম্ভব ছিল না। তাঁর এই প্রতিভার কথা আমরা সম্যক জানতে পারি কৃষ্ণনগরে আয়োজিত এক সভায় হরিশচন্দ্র মুখোপাধ্যায় সম্বন্ধে তাঁর বক্তৃতায়। (২)

কৃষ্ণনগরে অবস্থানকালে, ২৬শে জুলাই, ১৮৬২ খৃষ্টাব্দে, কৃষ্ণনগর পাবলিক লাইব্রেরীতে, হিন্দু পেট্রিয়টের সম্পাদক — নীলকর-অত্যাচারের কাহিনীর অক্লান্ত প্রচারক, দেশহিতৈষী সদ্যপ্রয়াত — হরিশচন্দ্র মুখোপাধ্যায়ের স্মৃতিতে একটি গৃহ (হরিশ চন্দ্র সমাজ) স্থাপনের অর্থব্যবস্থার জন্য একটি সভা অনুষ্ঠিত হয়। এই সভায় দীনবন্ধু যে বক্তৃতা দেন তার প্রশস্তি 'সোমপ্রকাশ'-এর ১১.৮.১৮৬২ সংখ্যায় বিস্তারিতভাবে প্রকাশিত হয়। সেই ভাষণের দু'টি বিচ্ছিন্ন অংশের নিম্নোক্ত উদ্ধৃতি থেকে দীনবন্ধুর বাগ্মিতা ও হরিশচন্দ্রের চরিত্র ও তাঁর অবদান সম্বন্ধে জানা যায়—

"হরিশবাবু যেরূপ দেশহিতৈষী ছিলেন, হরিশবাবু যেরূপ পরোপকারী ছিলেন, হরিশবাবু যেরূপ সুলেখক ছিলেন, হরিশবাবু স্বদেশের উন্নতির জন্য যে পরিশ্রম করিয়াছেন, হরিশবাবু রাজপুরুষদিগের যে সহায়তা করিয়াছেন, তাহাতে তাঁহার স্মরণার্থ কোন চিহ্ন স্থাপন করা না করা সমান, কারণ তিনি চিরস্মরণীয়, তিনি প্রাতঃস্মরণীয়, তিনি ভুলিবার যোগ্য নন, তাঁহাকে ভুলেও ভোলা যায় না।" ...... "তিনি বিলক্ষণ জানিতেন, সেই ভয়ঙ্কর সময়ে (*) একজন ইংরাজ যদি বলে এই ব্যক্তি আমাদের মন্দকথা বলেছে তবে তাহাকে তৎক্ষণাৎ কোন বিচার না করিয়া কোন প্রমাণ না লইয়া ফাঁসি দেয়, তা বলে কি হরিশচন্দ্র পিচপা হবেন, তা বলে কি হরিশচন্দ্র যথার্থ কথা লিখিতে সঙ্কুচিত হবেন, তিনি জানিতেন তাহার জীবন দিয়া দেশের যদি কিঞ্চিতমাত্র উপকার হয় সেই তার যথেষ্ট।" (২) (৬)

(*) সিপাই মিউটিনি দমনের পরবর্ত্তী সময়।

*রাজভক্তি* — নীলদর্পণ রচয়িতা দীনবন্ধু মিত্রের ইংরাজ-শাসন সম্বন্ধে কি মানসিকতা ছিল সে বিষয়ে বিশেষ কোন প্রকাশিত তথ্য নেই। ওই নাটকে তিনি একটি বিশেষ ইংরাজ সম্প্রদায়—নীলকর-এর অত্যাচার ও কুকর্মের ছবিই জনসমক্ষে তুলে ধরেছিলেন। ইহাতে শাসক ইংরাজের বিরুদ্ধে কোন কটাক্ষ নেই। হয়ত বলা যেতে পারে যে, শাসকগোষ্ঠীর ধারণায়, তিনি ইংরাজ শাসনের বিরুদ্ধে ত নয়ই, সম্ভবত স্বপক্ষেই ছিলেন। সেই কারণেই হয়ত নীলদর্পণের রচয়িতা হওয়া সত্ত্বেও সরকার তাঁকে 'রায় বাহাদুর' উপাধি প্রদান করেন। ইহা যে চাকুরী ক্ষেত্রে কর্মদক্ষতার স্বীকৃতি হিসাবে প্রদত্ত, সে কথা ভাবিবার বিশেষ কারণ নাই। বঙ্কিমচন্দ্রের দীনবন্ধু-জীবনীতে দ্ব্যর্থহীন ভাষায় (এই নিবন্ধের অন্যত্র উল্লিখিত),

কর্মজীবনে পদোন্নতি বা বেতনবৃদ্ধি ক্ষেত্রে তিনি কিরূপ বঞ্চিত হয়েছিলেন তাহা বিস্তারিতভাবে বিবৃত।

দীনবন্ধুর রাজভক্তি সম্বন্ধে অনুমান-ভিত্তিক বিশ্লেষণের কোন প্রয়োজন নাই, কারণ ইহা তাঁহার রচনার মধ্যেই পরিলক্ষিত হয়। ভিক্টোরিয়া-পুত্র 'প্রিন্স আলফ্রেড' -এর ভারত আগমন উপলক্ষে দীনবন্ধু রচিত দশস্তবকের—'লয়্যাল্টি লোট্স্'—অর্থাৎ 'রাজভক্তি শতদল'—কবিতার ছত্রে ছত্রে রাজভক্তির উচ্ছ্বাস বড়ই প্রকট—

"বসহে ডিউক ভাই, হিন্দু ভাই দলে / শ্বেত-শত-দল মালা দিই তব গলে"

" .... রাজপুত্র সিংহাসনে বড় শুভদিন / কে বলে ভারতে আর স্বাধীনতা-হীন?"

অথবা— 'রাজভক্তি রসে গলি, ভিক্টোরিয়া জয় বলি / করতালি দেহ সবে সুখে একবার;

পাইলাম এতদিনে জননীর কোল / ভিক্টোরিয়া জয় বলি দেহ হরিবোল।"

প্রথম প্রকাশিত নীলদর্পণের দীনবন্ধুর নিজস্ব লেখা ভূমিকাতেও, বৃটিশ শাসন ও শাসকের প্রতি অগাধ শ্রদ্ধা ও সুশাসনের প্রত্যাশা, মহারাণী ভিকটোরিয়া, গভর্নর জেনারেল ক্যানিং ও লেফটেনেন্ট গভর্নর গ্রান্টের নামের সঙ্গে সংযোজিত বিশেষণেও—যথাক্রমে, "দয়াশীলা প্রজা জননী", "উদার চরিত্র" ও ".... দুষ্টের দমন শিষ্টের পালন"—সুস্পষ্ট।

এই প্রসঙ্গে, সমসাময়িক বঙ্কিমচন্দ্রের 'আনন্দমঠ' -এর উল্লেখ করা যেতে পারে (১৮৮২ খৃষ্টাব্দ)। 'আনন্দমঠ' -এ, পরাজিত ক্যাপ্টেন 'টমাস'-এর উদ্দেশ্যে ভবানন্দের মুখে শুনি— "ইংরাজ আমাদের শত্রু নহে .... ইংরেজের জয় হউক, আমরা তোমার সুহৃদ" (তৃতীয় খন্ড, দশম পরিচ্ছেদ), এবং সত্যানন্দের প্রশ্নের উত্তরে; মহাপুরুষের উক্তিতে তারই প্রতিধ্বনি— " ..... ইংরেজকে রাজা করিব .....", " ..... শত্রু কে? শত্রু আর নাই। ইংরেজ মিত্ররাজ ....". (চতুর্থ খণ্ড, অষ্টম পরিচ্ছেদ)

দুই দিকপাল মনীষীর, আপাতদৃষ্টিতে, এই চরিত্র-বিরোধী মানসিকতার কারণ বা উৎস কি? তাঁহাদের জীবিতকালে তাঁহারা এ প্রশ্নের সম্মুখীন হন নি, সেকারণে রচনার বাহিরে, তাঁহাদের একান্ত ব্যক্তিগত মত জানার আজ আর কোন অবকাশ নেই। তবে, রচনার সমসাময়িক পটভূমিকার বিশ্লেষণে হয়ত আভাসে কিছু অনুমান করা যেতে পারে। ১লা নভেম্বর ১৮৫৮ খৃষ্টাব্দ, রাণী ভিক্টোরিয়ার ঘোষণা-পত্রের মাধ্যমে 'ইষ্ট-ইণ্ডিয়া কোম্পানী'-র শাসনের অবসান ও 'ব্রিটিশ ক্রাউন' কর্তৃক ভারতের শাসনভার গ্রহণের গুরুত্বপূর্ণ পরিবর্তন ঘোষিত হয়। পূর্বোক্ত রচনাগুলি এই পরিবর্তনের পরের রচনা। সেই প্রেক্ষিতে হয়ত অনুমান করা যেতে পারে যে, এই পরিবর্তনের পূর্ব্বকালে, অর্থাৎ 'ছিয়াত্তরের মন্বন্তর-১১৭৬ বঙ্গাব্দে'-এর পরবর্তীকালে দেশে যে অরাজকতা, নৈরাজ্য মানুষকে অসহায় করে তুলেছিল,

পটপরিবর্তনে সেই অবস্থার অবসান হবে, এই আশায় নূতন শাসন-যন্ত্র এবং শাসকগোষ্ঠীর সুশাসনের প্রত্যাশায়, ইংরেজ-রাজকে সুদিনের অগ্রদূত মনে করেছিলেন। বঙ্কিমচন্দ্র 'আনন্দমঠ' -এর প্রথম সংস্করণের বিজ্ঞাপনে এরূপ মতবাদই ব্যক্ত করেছেন—"ইংরাজরা বাঙ্গালা দেশ অরাজকতা হইতে উদ্ধার করিয়াছে।"

কারণ যাহাই হউক, আবেগের বশবর্তী না হয়ে একথা বলা যায় যে ইংরাজ ও ইংরাজ-শাসনের প্রশস্তির মূলে ছিল—সুশাসনের ঐচ্ছিক-প্রত্যাশা ও পরাধীনতার গ্লানি ও কুফল সম্বন্ধে অদূরদর্শিতা।

## বাঙ্গলার নাট্য-জগতে 'রঙ্গালয়ের স্রষ্টা' দীনবন্ধুর অবদান

নাট্যকার দীনবন্ধুর আবির্ভাব বা দীনবন্ধুর নাটকের আবির্ভাব বাংলার নাট্য-ইতিহাসের এক যুগসন্ধিক্ষণে। তদবধি, বাংলা নাটকের সংলাপের ভাষা ছিল শুদ্ধ ও সংস্কৃতাশ্রয়ী। রাজার সংলাপের ভাষা ও নিম্নবর্গের চরিত্রের সংলাপের ভাষায় বিশেষ পার্থক্য ছিল না। দীনবন্ধুর নাটকেই প্রথম ভাষা বাংলা হলেও, সংলাপে, চরিত্রানুযায়ী স্থানিকভাষা বা বাচনভঙ্গি (dialect) প্রবর্তিত হয়।

এই কারণে আমরা নীলদর্পণ-এ — একটি সম্পূর্ণ 'তোরাপ', আপাদমস্তক গ্রাম্য 'আদুরী', সীমিত-স্বাক্ষর 'সাধুচরণ' ও কালেজীয় শিক্ষাপ্রাপ্ত 'বিন্দুমাধব' এবং সধবার একাদশী-তে — ইংরাজিতে সুপণ্ডিত, পথভ্রান্ত একটি জীবন্ত 'নিমচাঁদ' ও 'বাণ্ডিল' (Brandy)-আসক্ত, বিক্রমপুরের বাঙ্গাল 'রামমাণিক্যকে' অবিকৃত রূপে পাই। এই প্রাণবন্ত চরিত্রগুলির জন্যই দীনবন্ধুর সামাজিক নাটকগুলিকে তৎকালীন সমাজ-জীবনের চালচিত্র বলা হয়। পরবর্তীকালে, বাংলা নাটকে যে ধারা অনুসৃত হয়, দীনবন্ধুই সেই ধারার পথিকৃৎ।

মধুসূদনের প্রহসন ছাড়া, সেই সময় বাংলার অপেশাদার রঙ্গালয়ে, পৌরাণিক কাহিনী-ভিত্তিক, ব্যয়বহুল পোষাক-পরিচ্ছদে ভারাক্রান্ত, নাটকই অভিনীত হত। এ কারণে মঞ্চে অভিনয়, বিত্তবান গোষ্ঠীর মধ্যে সীমাবদ্ধ ছিল বা ঐ গোষ্ঠীর পৃষ্ঠপোষকতা নির্ভর ছিল। সাধারণ মধ্যবিত্ত সমাজের পটভূমিকায় রচিত নীলদর্পণ, সধবার একাদশী ইত্যাদি নাটক এই আর্থ-বাধা দূর করে।

বাঙ্গলার সাধারণ রঙ্গালয়ের উদ্বোধনে নীলদর্পণ নাটকই অভিনীত হয়।

এ প্রসঙ্গে, বাঙ্গলার সাধারণ রঙ্গালয়ের পথিকৃৎ—নট, নাট্যকার ও প্রযোজক—গিরিশ চন্দ্রের "শাস্তি কি শান্তি" নাটকের উৎসর্গ-পত্র বিশেষ প্রাসঙ্গিক। দীনবন্ধু মিত্রকে 'নাট্যগুরু' সম্বোধন করে তিনি লিখেছেন—

> "বঙ্গে রঙ্গালয় স্থাপনের জন্য মহাশয় কর্ম্মক্ষেত্রে আসিয়াছিলেন। যে সময় সধবার একাদশী অভিনয় হয় সেই সময় ধনাঢ্য সাহায্য ব্যতীত নাটকাভিনয় করা একপ্রকার অসম্ভব হইত; কারণ, পরিচ্ছদ প্রভৃতির যেরূপ বিপুল ব্যয় হইত, তাহা নির্বাহ করা সাধারণের সাধ্যাতীত ছিল। কিন্তু আপনার সমাজচিত্র 'সধবার একাদশী' তে অর্থব্যয়ের প্রয়োজন হয় নাই। সেইজন্য সম্পত্তিহীন যুবকবৃন্দ মিলিয়া 'সধবার একাদশী' অভিনয় করিতে সক্ষম হয়। মহাশয়ের নাটক যদি না থাকিত, এই সকল যুবক মিলিয়া ন্যাশানাল থিয়েটর স্থাপন করিতে সাহস করিত না। এই নিমিত্ত আপনাকে রঙ্গালয়ের স্রষ্টা বলিয়া নমস্কার করি।"

বঙ্কিমচন্দ্রের মতে—"তাঁহার প্রণীত নাটক সকলে যেরূপ চরিত্রবৈচিত্র্য আছে, তাহা বাঙ্গালা সাহিত্যে বিরল।" (১)

## *দীনবন্ধুর রচনার প্রকাশনা-ক্রমিক অনুসূচী*

**১। নীলদর্পণ — ১৮৬০**

**২। নবীন তপস্বিনী — ১৮৬৩**

**৩। বিয়ে পাগলা বুড়ো — ১৮৬৬**

**৪। সধবার একাদশী — ১৮৬৬**

**৫। লীলাবতী — ১৮৬৭**

**৬। সুরধুনী কাব্য**

১ম ভাগ — প্রথম থেকে অষ্টম সর্গ — ১৮৭১

২য় ভাগ — নবম ও দশম সর্গ — মৃত্যুর পরে
দীনবন্ধুর পুত্রগণ কর্ত্তৃক প্রকাশিত — ১৮৭৬

**৭। জামাই বারিক — ১৮৭২**

**৮। দ্বাদশ কবিতা — ১৮৭২**

**৯। কমলে কামিনী নাটক — ১৮৭৩**

# বিবিধ—গদ্য-পদ্য

তদানীন্তন সাময়িক পত্রপত্রিকায় বিক্ষিপ্তভাবে প্রকাশিত ও ঈশ্বরচন্দ্র গুপ্তের 'সংবাদ প্রভাকর' ও 'সংবাদ সাধুরঞ্জন'-এ প্রকাশিত এবং 'কালেজীয় কবিতা-যুদ্ধের জন্য লিখিত, কিছু গদ্য-পদ্যের সংকলন, বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ প্রকাশিত দীনবন্ধু গ্রন্থাবলীতে সংযোজিত আছে। ইহার মধ্যে নিম্নধৃত বারোটি কবিতা 'সংবাদ সাধুরঞ্জন', 'সংবাদ-প্রভাকর' ও 'বঙ্গদর্শন' থেকে সংগ্রহ করে দীনবন্ধুর পুত্ররা ১৮৮৬ খৃষ্টাব্দে 'পদ্য-সংগ্রহ' শিরোনামে প্রকাশ করেন—

১। মানব চরিত্র

২। সন্ধ্যার পূর্ব্বে সরোবরের শোভা

৩। নায়কের অনাগমে নায়িকার খেদ

৪। বসন্তের আগমনে সুমতি ও কুমতি সহচরীদ্বয় সহিত বিরহিনীর কথোপকথন

৫। বসন্তের আগমনে বিরহিনীর খেদ

৬। জনক জননীর স্নেহ (গদ্য/পদ্য)

৭। মাঘ মাসে প্রাতঃস্নান

৮। চন্দ্র

৯। দম্পতি প্রণয় বিজয় কামিনী

১০। জামাই ষষ্ঠী (প্রথম ও দ্বিতীয় বারের)

১১। লয়ান্টি লোটস্— অর্থাৎ রাজভক্তি শতদল

১২। প্রভাত

- গদ্য -

১। যমালয়ে জীবন্ত মানুষ (উপন্যাস) — 'বঙ্গদর্শন' কার্ত্তিক, ১২৭৯

২। পোড়া মহেশ্বর —'মধ্যস্থ', ১৮, ২৫ কার্ত্তিক ও ২রা অগ্রহায়ণ, ১২৭৯

৩। কুঁড়ে গরুর ভিন্ন গোঠ (নাটকাঙ্গিক) — বসুমতি-প্রকাশিত 'রায় দীনবন্ধু মিত্রের গ্রন্থাবলী' — ১৩০৮

উপরোক্ত তিনটি রচনার প্রথম প্রকাশনার তারিখ প্রাপ্তিসাধ্য নয়।

## *দীনবন্ধু-রচিত গান*

দীনবন্ধু মূলত নাট্যকার হলেও, তিনি কিছু সঙ্গীতও রচনা করেছিলেন—বেশীরভাগই প্রেমবিষয়ক।(৮) কিন্তু সেইসব গান দীনবন্ধু-রচনার প্রকাশিত কোনও গ্রন্থে, বা গ্রন্থাবলীতে অন্তর্ভুক্ত হয়নি। 'সঙ্গীতকল্পতরু' গ্রন্থের সাম্প্রতিক সংস্করণে (৮) চারটি গানের উল্লেখ আছে—

১। **ননদিনী বলে নাগরে .....** ২। **নীল বানরে সোনার বাংলা .....**

৩। **প্রাণ যায় প্রাণ যায় .....** ৪। **হে নিরদয় নীলকরগণ .....**

এবং

এই চারটি গান সম্বন্ধে নিম্নধৃত তথ্য উল্লিখিত আছে।

**ননদিনী বলে নাগরে** — রাগিণী—ঝিঁঝিট, তাল—মধ্যমান।

সঙ্গীতকল্পতরু গ্রন্থে এই গানের সঙ্গে রচয়িতার নাম—অপ্রকাশিত—থাকলেও, টিকা পর্যায় (প্রাসঙ্গিক তথ্য ও আলোচনা) উল্লিখিত আছে যে—'বিশ্বসঙ্গীত' ও 'সঙ্গীতকোষ' গ্রন্থে এই গানের রচয়িতার নাম—দীনবন্ধু মিত্র। আবার 'বাঙ্গালীর গান' ও 'ভারতীয় সঙ্গীতমুক্তাবলী' গ্রন্থে প্রকাশিত রচয়িতার নাম—দাশরথি রায়। (৮)

**নীল বানরে সোনার বাংলা** — 'সঙ্গীতকল্পতরু' গ্রন্থে, মূল গানের সঙ্গে প্রকাশিত রচয়িতার নাম—দীনবন্ধু মিত্র। এ সম্বন্ধে দ্বিমত আছে। ঐ গ্রন্থেরই টিকা পর্যায় উল্লিখিত আছে যে—'বিশ্বসঙ্গীত' গ্রন্থে, এই গানের রচয়িতার নাম—'বিদ্যাভূনী' এবং 'সঙ্গীত সহস্র' গ্রন্থে রচয়িতার নাম—অপ্রকাশিত। বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ প্রকাশিত নীলদর্পণ-এর ভূমিকায় এই গানটি 'বিদ্যাভূনী-কৃত' বলেই উল্লিখিত আছে। (৫) সুর সম্বন্ধে, প্রকাশিত সকল সংকলন গ্রন্থেই উল্লিখিত আছে—'কবির সুর'।

**প্রাণ যায় প্রাণ যায়** — রাগিণী—ঝিঁঝিট, তাল—একতালা।

'সঙ্গীতকল্পতরু' গ্রন্থ অনুসারে, এই গানটি দীনবন্ধু মিত্র রচিত। অবশ্য, টিকা পর্যায় উল্লিখিত আছে যে 'সঙ্গীত সহস্র' গ্রন্থে রচয়িতার নাম—অপ্রকাশিত। যেহেতু এ গানটি 'কমলে কামিনী' নাটকের অন্তর্ভুক্ত, সেকারণে রচয়িতা সম্বন্ধে মতান্তরের কোন অবকাশ নেই।

**হে নিরদয় নীলকরগণ** — রাগিণী—আড়ানা বাহার, তাল—তেওট।

'সঙ্গীতকল্পতরু' গ্রন্থে মূল গানের সঙ্গে প্রকাশিত রচয়িতার নাম—দ্বারকানাথ বিদ্যাভূষণ। * টিকা পর্যায় উল্লিখিত আছে যে—'ভারতীয় সঙ্গীতমুক্তাবলী', 'সঙ্গীতকোষ' ও 'বাঙ্গালীর গান' গ্রন্থে রচয়িতার নাম—দীনবন্ধু মিত্র এবং 'বিশ্বসঙ্গীত' গ্রন্থে—বিদ্যাভূনী। অধ্যাপক

পুলিন দাস তাঁর নীলবৃত্তান্ত গ্রন্থে (৪) রচয়িতার নাম উল্লেখ করেছেন—'বিদ্যাভূনী'। 'বাংলা কাব্য - সঙ্গীত ও রবীন্দ্রসঙ্গীত' গ্রন্থে, অরুণকুমার বসু লিখেছেন—'গানটি যেহেতু নীলদর্পণের ২য় সংস্করণে প্রকাশিত হয়েছিল, সেজন্য কোনো কোনো গীতসংকলনকার রচনাটি দীনবন্ধুর নামে প্রচার করেছেন। আর গানটির অপর রচয়িতা—-বিদ্যাভূনী-র—নামটি 'বিশ্বসঙ্গীত' ছাড়া অন্যত্র পাওয়া যায় না। 'বিদ্যাভূষণ'-ই * 'বিদ্যাভূনী'-তে পরিণত হয়েছে কিনা বলা দুষ্কর।' (৮)

'সঙ্গীত সহস্র', 'ভারতীয় সঙ্গীতমুক্তাবলী (১ম খন্ড)', 'গীতরত্নমালা (১ম খন্ড)', 'সঙ্গীতকোষ', 'প্রীতিগীতি', 'সঙ্গীতসার সংগ্রহ (২য় খন্ড)', 'বিশ্বসঙ্গীত' —এই গীতসংকলনগুলিতে দীনবন্ধু রচিত ১৩ টি গানের ** উল্লেখ আছে। (৮) এই নিবন্ধে শুধু 'সঙ্গীতকল্পতরু'-তে উল্লিখিত চারটি গান সম্বন্ধে আলোচনা করা হয়েছে।

** **'কমলে কামিনী'** নাটকে, 'প্রাণ যায় প্রাণ যায়' গানটি ছাড়া আরও দু'টি গান আছে—'কি হেরিলাম আহা মরি' (সুর — খাম্বাজ, তাল — কাওয়ালী) ও 'কি হল কাহাকে জিজ্ঞাসিব বল' (সুর — খাম্বাজ, তাল — একতালা)। দীনবন্ধুর অন্যান্য নাটকের গানগুলি — **লীলাবতী** — 'নেশার রাজা, মদের মজা' (রাগিণী—শঙ্করা, তাল—আড়খেমটা) — 'কামিনী কোমল মনে বিরহ কি যাতনা' (রাগিণী—ভৈরবী, তাল—আড়ঠেকা), **জামাই বারিক** — 'মার দম্ কসে দম্ গাঁজার কল্‌কে তুলে' (দ্বিতীয় জামাই-এর গাঁজা টানিয়া গীত — বাউলের সুর, তাল—একতালা) — 'মনের মত নাগর যদি পাই' (রাগ—সিন্ধু কাগি, তাল—খেমটা)।

## বিষয়

## নীলদর্পণ নাটক

পৃষ্ঠা

## রচনা ও প্রকাশনা —

নীলদর্পণ-এর রচনাকাল ১৮৫৮ খৃষ্টাব্দের কোন এক সময়। (৯) এই যুগান্তকারী নাটকটি প্রথম প্রকাশিত হয়—২, আশ্বিন, ১৭৮২ শকাব্দ / ১২৬৭ বঙ্গাব্দ— ১৯ শে সেপ্টেম্বর, ১৮৬০ খৃষ্টাব্দ। (২) রচনাকাল ও প্রকাশনার মধ্যে সময়ের ব্যবধান, মনে হয়, প্রকাশনায় প্রারম্ভিক গোপনীয়তা, প্রস্তুতি ও সতর্কতার কারণে। নাটকটি ঢাকা থেকে শ্রীরামচন্দ্র ভৌমিক কর্তৃক বাঙ্গলা যন্ত্রে মুদ্রিত ও প্রকাশিত। এই প্রকাশনায় গ্রন্থকারের নাম উল্লিখিত ছিল না — নাটকটির রচনার উদ্দেশ্যে ইঙ্গিতে লেখা ছিল—

"নীলকর-বিষধর-দংশন কাতর-প্রজানিকর
ক্ষেমঙ্করেণ কেনচিৎ পথিকেনাভিপ্রণীতং।"

ভূমিকার লেখক হিসাবে মুদ্রিত ছিল — "কস্যচিত পথিকস্য"। কিন্তু নীলদর্পণ প্রচারের পরেই, বাংলাদেশে সকলেই কোন প্রকারে না কোন প্রকারে জানতে পারে যে — সেই 'পথিকটি' — দীনবন্ধু মিত্র।

প্রকাশিত গ্রন্থে, নাম গোপনের সতর্কতার বিশ্লেষণে বঙ্কিমচন্দ্র লিখেছেন— "দীনবন্ধু বিলক্ষণ জানিতেন যে, তিনি যে নীল-দর্পণের প্রণেতা, একথা ব্যক্ত হইলে, তাঁহার অনিষ্ট ঘটিবার সম্ভাবনা। যে সকল ইংরাজের অধীন হইয়া তিনি কর্ম্ম করিতেন, তাহারা নীলকরের সুহৃদ। বিশেষ, পোষ্ট অপিসের কার্য্যে নীলকর প্রভৃতি অনেক ইংরেজের সংস্পর্শে সর্ব্বদা আসিতে হয়। তাহারা শত্রুতা করিলে বিশেষ অনিষ্ট করিতে পারুক না পারুক, সর্ব্বদা উদ্বিগ্ন করিতে পারে। এ সকল জানিয়াও দীনবন্ধু নীল-দর্পণ প্রচারে পরাংমুখ হয়েন নি। .... নীল-দর্পণে গ্রন্থকারের নাম ছিল না বটে, কিন্তু গ্রন্থকারের নাম গোপন করিবার জন্য অন্য কোন প্রকার যত্ন করেন নাই।" (১) দীনবন্ধুর জীবিতকালেই বিভিন্ন স্থান থেকে নীলদর্পণ-এর বহু সংস্করণ প্রকাশিত হয়।

***ইংরাজিতে অনুবাদ*** — মূল বাংলা নাটকটি, ১৮৬১খৃষ্টাব্দে, মাইকেল মধুসূদন দত্ত কর্তৃক ইংরাজিতে অনূদিত হয়। (১) কারও কারও মতে দীনবন্ধু স্বয়ং নাকি বইটি রেভারেণ্ড লঙ-কে পড়ে দেখার জন্য দিয়েছিলেন। (৪) 'নীলবিদ্রোহ ও বাঙালী সমাজ'-গ্রন্থে, প্রমোদ রঞ্জন সেনগুপ্ত লিখেছেন—"কথিত আছে যে ডেপুটি ম্যজিষ্ট্রেট্ তারক নাথ ঘোষের ঝামাপুকুরস্থ বাড়ীতে বসে মধুসূদন একরাত্রের মধ্যে নীলদর্পণের অনুবাদ শেষ করেছিলেন।" (৪) এই তথ্যের কিছু ব্যতিক্রম লক্ষ্য করা যায় বঙ্গীয় সাহিত্য পরিষৎ প্রকাশিত ভারতকোষ (পঞ্চম খন্ড, ২৮১ পৃষ্ঠা) গ্রন্থে — 'কলিকাতায় ৬ নং আপার চিৎপুর রোডে বসবাসকালে ১৮৬১ খৃষ্টাব্দে তিনি লঙ সাহেবকে নীলদর্পণের অনুবাদ করিয়া দেন।' হরফ প্রকাশনী

প্রকাশিত (২১ শে আগষ্ট, ১৯৭৩), মধুসূদন রচনাবলীতে 'Nil Darpan' মধুসূদনের ইংরাজি রচনাবলীর পঞ্জির অন্তর্গত। বিংশ শতাব্দীর সাতের দশকে প্রকাশিত, জেফ্রি এ ওডি তাঁর প্রোটেষ্টেন্ট্ মিশনারীদের সম্বন্ধে লেখা গ্রন্থে, রেভ: জেমস্ লঙ-এর দুইটি চিঠির উল্লেখ করে সুস্পষ্টভাবে লিখেছেন—মাইকেল জেমস্ লঙের তত্ত্বাবধানে নীলদর্পণ অনুবাদ করেছিলেন।

ইংরাজিতে অনূদিত গ্রন্থেও গ্রন্থকারের নাম ইঙ্গিতে উল্লিখিত হয় — 'by A NATIVE'। ইংরাজিতে অনুবাদিত গ্রন্থে যদিও 'প্রকাশক'-এর নাম উল্লিখিত ছিল না, তবে আইন মোতাবেক, মুদ্রাকরের নাম ছিল · সি. এইচ. ম্যানুয়েল।

*অনুবাদক সম্বন্ধে বিতর্ক* — নীলদর্পণ-এর ইংরাজিতে অনুবাদক কে, এ বিষয়ে বিতর্ক আছে। পূর্ববর্তীকালে না থাকলেও, বিংশ শতাব্দীর সাতের দশকে, অধ্যাপক তপোবিজয় ঘোষ, গোলাম মুরশিদ প্রমুখ এবং অন্যান্য কয়েকজন সাহিত্য-সমালোচকের মতে নীলদর্পণ-এর অনুবাদক মাইকেল মধুসূদন নন। গোলাম মুরশিদ জেফ্রি এ ওডির তথ্য গ্রহণ করতে রাজি নন—তাঁর নিজের তথ্যের ভিত্তিতে। (১৩) এই যুক্তি-তর্কের একটি বিশেষ চরিত্র আছে। ইতিবাচকের প্রবক্তারা সুস্পষ্টভাবেই বলেছেন যে—'মাইকেল নীলদর্পণের ইংরাজিতে অনুবাদক'। অপরদিকে নেতিবাচক সমালোচকেরা তাঁদের নিজস্ব যুক্তি নির্ভর মন্তব্যে শুধু একথাই বলেছেন যে 'মাইকেলই অনুবাদক'—এ সম্বন্ধে যথেষ্ট সন্দেহ আছে এবং চূড়ান্তভাবে সে কথা বলা যায় না। কিন্তু তাঁদের বীক্ষণে প্রকৃত অনুবাদক কে, সে সম্বন্ধে কোনও যুক্তিনির্ভর অনুমানেরও উল্লেখ নেই।

এই বিতর্কের আড়ালে একটি বিশেষ প্রাসঙ্গিক প্রশ্নের উত্তর সম্পূর্ণভাবে ঢাকা পড়ে গেছে। ইংরাজিতে প্রকাশনা (১৮৬১ খৃঃ) থেকে দীর্ঘ বারো বছর (১৮৭৩ খৃঃ) মধুসূদন জীবিত ছিলেন। কিন্তু এই দীর্ঘ সময়ে যখন বঙ্গসমাজ নীলদর্পণ-সৃষ্ট আলোড়নে উদ্বেলিত এবং তিনিই এই নাটকের ইংরাজিতে অনুবাদক, এ বিশ্বাস প্রচলিত — মাইকেল মধুসূদন নিজেই কেন তা অস্বীকার বা প্রতিবাদ করেন নি; সেই স্বীকারোক্তিতে তাঁর বা বাঙ্গলার সাহিত্য জগতের কোনও ক্ষতির সম্ভাবনা যখন ছিল না। এই প্রসঙ্গে, আর একটি প্রশ্নও স্বাভাবিকভাবে এসে পড়ে — রেভঃ লঙ-ই বা কেন অস্বীকার বা প্রতিবাদ করেননি।

রেভারেণ্ড জেমস্ লঙ নীলদর্পণ-এর ইংরাজি অনুবাদ প্রকাশ করেন এবং প্রচারনিমিত্ত ইংলণ্ডের উচ্চমহলে পাঠিয়ে দেন। "নীলদর্পণ ইউরোপের অনেক ভাষায় অনুবাদিত ও পঠিত হইয়াছিল। এই সৌভাগ্য বাঙ্গালায় আর কোন গ্রন্থেরই ঘটে নাই।" (১)

*বিঘ্ন* — দুর্ভাগ্যবশতঃ, যে সকল ব্যক্তি নীলদর্পণ-এর সঙ্গে কোন না কোন সূত্রে যুক্ত ছিলেন, প্রায় তাঁহারা সকলেই কিছু না কিছু বিপদগ্রস্ত হয়েছিলেন—জেমস্ লঙ ইংরাজি অনুবাদ প্রকাশ ও প্রচার করে কারারুদ্ধ হন, 'ইণ্ডিগো কমিশন'-এর সভাপতি ও বেঙ্গল গভর্নমেন্টের সেক্রেটারী 'সীটনকার'-এর মত উচ্চপদস্থ রাজপুরুষ বিশেষ অপদস্থ হন, মূল গ্রন্থের ইংরাজিতে অনুবাদের জন্য মাইকেল মধুসূদন দত্ত গোপনে তিরস্কৃত ও অপমানিত হন এবং 'শেষে তাঁহার জীবন নির্ব্বাহের উপায় সুপ্রীম কোর্টের চাকরীতে পর্য্যন্ত ইস্তফা দিতে বাধ্য হন।' (১), (২)

**রচনাকালে মেঘনা-বিপর্যয়** — "একদিন রাত্রে নীল-দর্পণ লিখিতে লিখিতে দীনবন্ধু মেঘনা পার হইতেছিলেন। কূল হইতে প্রায় দুই ক্রোশ দূরে গেলে নৌকা হঠাৎ জলমগ্ন হইতে লাগিল। দাঁড়ী মাঝি সকলেই সন্তরণ আরম্ভ করিল;দীনবন্ধু তাহাতে অক্ষম। দীনবন্ধু নীল-দর্পণ হস্তে করিয়া জলমজ্জনোন্মুখ নৌকায় নিস্তব্ধে বসিয়া রহিলেন। এমন সময় হঠাৎ একজন সন্তরণকারীর পদ মৃত্তিকা স্পর্শ করিলে সে সকলকে ডাকিয়া বলিল, "ভয় নাই, এখানে জল অল্প, নিকটে অবশ্য চর আছে।" বাস্তব নিকটে চর ছিল, তথায় নৌকা আনীত হইয়া চরলগ্ন হইলে দীনবন্ধু উঠিয়া নৌকার ছাদের উপর বসিয়া রহিলেন। তখনও সে আর্দ্র নীল-দর্পণ, তাঁহার হস্তে রহিয়াছে। এই সময় মেঘনায় ভাঁটা বহিতেছিল, সত্বরেই জোয়ার আসিয়া এই চর ডুবিয়া যাইবে এবং সে সঙ্গে এই জলপূর্ণ ভগ্নতরি ভাসিয়া যাইবে; তখন জীবনরক্ষার উপায় কি হইবে; এই ভাবনা দাঁড়ী, মাঝি সকলেই ভাবিতেছিল, দীনবন্ধুও ভাবিতে ছিলেন। তখন রাত্রি গভীর, আবার ঘোর অন্ধকার; চারিদিকে বেগবতীর বিষম স্রোতধ্বনি, কদাচিৎ মধ্যে মধ্যে নিশাচর পক্ষীদিগের চীৎকার। জীবনরক্ষার কোন উপায় না দেখিয়া দীনবন্ধু একেবারে নিরাশ্বাস হইতেছিলেন, এমত সময়ে দূরে দাঁড়ের শব্দ শুনা গেল। সকলেই উচ্চৈঃস্বরে পুনঃ পুনঃ ডাকিবায় দূরবর্ত্তী নৌকারোহীরা উত্তর দিল, এবং সত্বরে আসিয়া দীনবন্ধু ও তৎসমভিব্যাহারীদিগের উদ্ধার করিল।" (১)

"এই বর্ণনা পাঠ করিয়া ইণ্ডিগো কমিশনের ভূতপূর্ব্ব সভাপতি, সীটনকার সাহেব চমৎকৃত হইয়া সুবিখ্যাত "সাহিত্য" পত্রিকার সম্পাদককে লিখিয়াছিলেন — "It seemed that Baruna Deva saved his life" (বোধহয়, বরুণদেব তাঁহার জীবন রক্ষা করিয়াছিলেন)।(৭) সীটনকার সাহেবের এই মন্তব্যের সঙ্গে একটি বহুপ্রচলিত কথ্যভাষায় প্রবচন—'রাখে কেষ্ট, মারে কে?' — সংযোজন করা যেতে পারে।

## নীলদর্পণ নাটকের ঘটনা ও চরিত্রগুলি বাস্তবিক না কাল্পনিক?

বঙ্কিমচন্দ্র লিখেছেন—"দীনবন্ধু অনেক সময়েই শিক্ষিত ভাস্কর বা চিত্রকরের ন্যায় জীবিত আদর্শ সম্মুখে রাখিয়া চরিত্রগুলি গঠিতেন।" (১) কোনও সুস্পষ্ট ঐতিহাসিক প্রমাণ না থাকলেও, গবেষকদের মতে ও সমকালীন ব্যক্তিদের অনুমানে, নাটকের প্রায় প্রতিটি ঘটনা এবং বিশেষ কয়টি চরিত্র বাস্তব-ভিত্তিক। এই প্রসঙ্গে কয়েকটি দৃষ্টান্ত উল্লেখ করা যেতে পারে।

- "নদীয়ার অন্তর্গত গুয়াতালির মিত্র পরিবারের দুর্দ্দশা নীলদর্পণের উপাখ্যানটির ভিত্তিভূমি।"—ভারত-সংস্কার পত্রিকা—৭.১১.১৮৭৩, সম্পাদকীয়। (৫)
- "বাঁশবেড়িয়ার কুঠি' ও 'কৃষ্ণনগর', নাটকে উল্লিখিত হয়েছে, যথাক্রমে—'বেগুনবেড়ের কুঠি' ও 'অমরনগর' নামে। (২), (৪), (১১)
- নাটকে বেগুনবেড়ের কুঠির গুদামঘরে মৃত্যুপথযাত্রী 'মজুমদার', বাস্তবে বাঁশবেড়িয়া কুঠিতে দৈহিকপীড়নে নিহত (জুলাই, ১৮৫৯), গাঁতিদার 'শীতল তরফদারের' প্রতিরূপ। (৪)
- 'হরমণি হরণের' ঘটনা, নাটকে রোগসাহেবের কামরায় 'ক্ষেত্রমণির' লাঞ্ছনার দৃশ্যে প্রতিফলিত। (২), (৪)
- নাটকের 'গোলক বসুর বিচারক, ইন্দ্রাবাদ ফৌজদারী কাছারীর ম্যাজিস্ট্রেটের' চরিত্রটি, যশোরের 'ম্যালোনী' বা 'স্পীনার' অথবা 'ডুমুরহুদার বেট্‌সের' কথাই মনে করিয়ে দেয়। (২), (৪)
- নাটকে মোক্তার তার সওয়ালে জানায় — "নবীন মাধব বসু করাল নীলকর নিশাচরের কর হইতে উপায়হীন চাষাদিগের রক্ষা করিতে প্রাণপণে যত্ন করিয়া থাকেন ....।" বাস্তবে, ঠিক এইভাবেই কৃষকদের পাশে দাঁড়ান — চৌগাছার দুই ভাই, বিষ্ণুচরণ বিশ্বাস ও দিগম্বর বিশ্বাস—এ কাহিনী জানা যায় 'হিন্দু প্যাট্রিয়ট'-এ শিশির কুমার ঘোষের বিবরণ থেকে। (২)
- ১৮৬০ খৃষ্টাব্দে নদীয়ার ম্যাজিস্ট্রেট, সিভিলিয়ন 'ডব্লু. জে. হার্সল', নাটকে, নবীনমাধবের— "অমরনগরের নিরপেক্ষ ম্যাজিস্ট্রেট"। তিনি বিখ্যাত জোতির্বিদ, 'স্যার উলিয়ম হার্সল'-এর পৌত্র, সে কারণে নাটকের সংলাপে তাঁকে—"বড় মানুষের ছাওয়াল" বলে উল্লেখ করা হয়েছে। (২), (৭)
- 'শ্যামচাঁদ' (নামান্তরে 'রামকান্ত') — নীলদর্পণে নীলকরদের আবিষ্কৃত এই দৈহিকপীড়নের হাতিয়ারটির উল্লেখ আছে, কিন্তু ইহার আকার ও আয়তনের কোন বিবরণ নাই।

গিরিশ চন্দ্র বসু — যিনি ১৮৫৩-৬০ খৃষ্টাব্দ পর্যন্ত নবদ্বীপ-শান্তিপুর-কৃষ্ণনগর প্রভৃতি নীল অধ্যুষিত এলাকায় পুলিশের দারোগা হিসাবে কর্মরত ছিলেন এবং যিনি নীল কমিশনের কৃষ্ণনগর অধিবেশনে সাক্ষ্য দেন ও 'শ্যামচাঁদের' নমুনা প্রদর্শন করেন — পরবর্তীকালে, এই কুখ্যাত বিশেষ চাবুকটির বর্ণনায় লিখেছেন—

> " .... কোনও স্থানে একটি লাঠির অগ্রভাগে একহাত দীর্ঘ এবং অর্ধহাত প্রস্থ খুব শক্ত এবং মোটা চর্মের একখানা হাতা এবং কোনস্থানে হাতার পরিবর্তে অগ্রভাগে গ্রন্থিযুক্ত কয়েক ছড়া চর্ম্মের রজ্জু বান্ধা থাকিত।"(৪)

অন্যত্র, নীলকর আবিষ্কৃত এই চাবুকটির যে বর্ণনা পাওয়া যায়—

> "Not content with the usual instrument of torture and punishment, one of the planters invented a novel form of a whip or Cat-O'-nine-tails*, christned 'Sham Chand' or 'Ram Kant', for beating out of the raiyats any lurking disinclination against cultivation of the plant. The authorship of this was ascribed to Mr. Larmour, the leading planter of Bengal"—
>
> — Hara Chandra Chakladar—"Fifty years ago". (৫), (২)

এই সকল চরিত্র ও ঘটনার বাস্তবিকতার জন্যই নীলদর্পণ শুধু একটি নাটকই নয়, নীলদর্পণ বাঙ্গলার গ্রাম্য ও কৃষিজীবনের এক অশান্ত সময়ের প্রামাণিক ইতিহাসও বটে।

---

* "An instrument of punishment, so called from the nine pieces of leather or cord which compose it". — CLAREMONT - Dictionery of Phrase & Fable. (p. 40)

## *রেভারেণ্ড্ জেম্‌স্ লঙ্ ও নীলদর্পণ সংক্রান্ত মামলা*

*রেভারেণ্ড্ জেম্‌স্ লঙ* — অত্যাচারিত ও অবহেলিত কৃষকদের প্রতি অকৃত্রিম সহানুভূতিশীল এক আইরিশ্ পাদরী — এই গ্রন্থের বিষয়বস্তু প্রসঙ্গে, ইহাই তাঁহার সঠিক পরিচয়। বিবেকের তাড়নায় কয়েকটি পদক্ষেপের জন্য তিনি বিশেষ লাঞ্ছিত হন এবং শেষ পর্য্যন্ত কারাদণ্ডে দণ্ডিত হন।



যে 'ইণ্ডিগো কমিশন' নীলচাষ সম্বন্ধে তদন্ত করে নীলকরদের বিরুদ্ধে, তিনি সেই কমিশনের সামনে কৃষকদের পক্ষে সাক্ষ্য দেন। পরবর্তীকালে, নীলদর্পণ-এর ইংরাজি অনুবাদের প্রকাশক হিসাবে, তাঁর বিরুদ্ধে আনীত মামলায়, কলিকাতা সুপ্রীম কোর্টে তিনি অভিযুক্ত হন এবং বিচারে তাঁর এক হাজার টাকা জরিমানা ও একমাস বিনাশ্রম কারাদণ্ড হয়। প্রকাশ্য আদালতে দণ্ডিত হলেও, নীলদর্পণ-এর অনুবাদ প্রকাশনার জন্য এই দৃঢ়চেতা, নির্ভীক ধর্ম্মযাজকের কোনও অনুতাপ ছিল না। আদালতে. বিচারকের রায় শোনার পর, তাঁকে প্রকাশ্যে বলতে শোনা যায় — "আমি এখন যা করিয়াছি, তাহা আমি আবার করিব" (What I have done now, I will do again)। (২)

এই কৃষকবন্ধু, মহানুভব রেভারেণ্ড্ জেম্‌স্ লঙ-কে বাঙ্গালী ভোলেনি। আমহার্ষ্ট ষ্ট্রীটস্থ (অধুনা রামমোহন সরণি) সেন্ট্ পল্‌স্ কলেজ সংলগ্ন গীর্জ্জাটি আজও 'লঙ সাহেবের গীর্জ্জা' নামে খ্যাত। কলিকাতা পৌর প্রতিষ্ঠান, বেহালার একটি গুরুত্বপূর্ণ রাস্তার নাম রেখেছে—'জেম্‌স্ লঙ সরণি'।

*নীলদর্পণ সংক্রান্ত মামলা* — মাইকেল মধুসূদন-কৃত নীলদর্পণ নাটকের ইংরাজি অনুবাদ প্রকাশিত হয়—এপ্রিল-মে, ১৮৬১ খৃষ্টাব্দে। গ্রন্থের নামপত্রে মুদ্রাকর হিসাবে শুধু সি. এইচ. ম্যানুয়েলের নাম মুদ্রিত ছিল, প্রকাশকের নাম ছিল না এবং রচয়িতার নাম মুদ্রিত ছিল — 'By A NATIVE'।

নীলকরদের সংগঠন — 'ল্যাণ্ডহোল্ডার অ্যাণ্ড কমার্শিয়াল অ্যাসোসিয়েশন অব ইণ্ডিয়া', সি. এইচ. ম্যানুয়েলের বিরুদ্ধে সুপ্রীম কোর্টে একটি মামলা দায়ের করে। এই মামলার শুনানীর প্রারম্ভেই, লঙ-এর নির্দেশে, ম্যানুয়েল আদালতে লঙ-এর নাম প্রকাশক হিসাবে জানান। তখন, সামান্য ১০ টাকা জরিমানা করে ম্যানুয়েলকে মুক্তি দেওয়া হয়। কিন্তু

'ইংলিশম্যান' পত্রিকার সম্পাদক, ওয়াল্টার ব্রেট্, ১৯ শে জুলাই, ১৮৬১ খৃষ্টাব্দে, সুপ্রীম কোর্টে রেভঃ লঙ-এর বিরুদ্ধে একটি মামলা দায়ের করেন। তাঁর বিরুদ্ধে অভিযোগ— নীলদর্পণ-এর ইংরাজি অনুবাদের ভূমিকায় তিনি নীলকরদের সমর্থক দু'টি সংবাদ পত্রের — 'ইংলিশম্যান' ও 'বেঙ্গল হরকরা' — সম্পাদকদের বিরুদ্ধে প্রত্যক্ষভাবে এবং প্রকারান্তরে ইংরাজ নীলকরদের সম্বন্ধে উদ্দেশ্য-প্রণোদিত, বিদ্বেষপূর্ণ ও মানহানিকর মন্তব্য প্রচার করেছেন। ইহাই নীলদর্পণ সংক্রান্ত মূল মামলা।

আদালতে রেভঃ লঙ শুধু এই অভিযোগ অস্বীকারই করেননি, তাঁর উদ্দেশ্য ব্যক্ত করার প্রসঙ্গে স্পষ্ট ভাষায় বলেন যে তাঁর প্রচেষ্টা কুৎসা রটনার জন্য ত নয়ই, বরং নিম্নমানের এই ইংরাজ সম্প্রদায় (নীলকর) বস্তুত ইংরাজ শাসনের কি ভয়ঙ্কর ক্ষতি করছে তা দেশে, বিদেশে (ইংলণ্ডে), পার্লামেন্টের সদস্য, সাংবাদিক, অবসরপ্রাপ্ত উচ্চপদস্থ সরকারী কর্ম্মচারী—অর্থাৎ, সুশিক্ষিত ও সমাজে সুপ্রতিষ্ঠিত ইংরাজ সম্প্রদায়ের দৃষ্টিগোচরে আনাই তাঁর প্রধান উদ্দেশ্য।

এই মামলার প্রধান বিচারক ছিলেন 'নেটিভ বিদ্বেষী' কুখ্যাত 'মরডান্ট ওয়েল্‌স্'। ১২ জন ইংরাজ, ১ জন পর্তুগিজ, ১ জন আর্মেনীয় ও ১ জন ভারতীয় পার্শি—এই পনরোজন 'জুরী'-র সামনে তিন দিন — ১৯, ২০ ও ২৪ শে জুলাই, ১৮৬১ খৃষ্টাব্দ — কলিকাতা সুপ্রীম কোর্টে শুনানী হয়। এই বিচার-প্রহসন শেষে, জুরীগণ রেভঃ লঙ-কে সর্ব্বসম্মতভাবে দোষী সাব্যস্ত করে। ২৪ শে জুলাই, ১৮৬১ খৃষ্টাব্দ, বিচারকের রায়ে রেভঃ লঙ-এর এক হাজার টাকা জরিমানা ও একমাসের বিনাশ্রম কারাদণ্ড হয়। এই মামলা চলাকালে নীলদর্পণ-এর প্রকৃত লেখক দীনবন্ধু মিত্রসহ, শহরের বহু বিশিষ্ট ব্যক্তি আদালতে উপস্থিত থাকতেন। "মহামতি কালীপ্রসন্ন সিংহ স্বয়ং বিচারালয়ে উপস্থিত থাকিয়া, জরিমানার হাজার টাকা আদালতে প্রদান করেন।" (২), (৭) ৩০ হাজার স্বাক্ষর সহ এক প্রশস্তি, রেভঃ জেম্‌স্ লঙ-এব কাছে কারাগারে প্রেরিত হয়। ইহার মাধ্যমে 'কলিকাতাবাসীর, তথা সমগ্র বাঙ্গালী সমাজের, আন্তরিক কৃতজ্ঞতা ও প্রশংসা নির্ঝরের ন্যায় স্বতঃস্ফূর্ত্তভাবে ঝরিয়া পড়ে।' (২)

বাঙ্গালীর 'ট্রাডিশন' অনুযায়ী, তার মনের গভীর আবেগ, গ্রামে, গঞ্জে, শহরে, লোকগীতির মাধ্যমে ছড়িয়ে পড়ে। একদিকে যেমন কৃষকবন্ধু পাদরি লঙ-এর প্রশস্তিতে গান বাঁধা হয়—

১। "নীল বানরে সোনার বংলা কল্লে এবার ছারেখার।
অসময়ে হরিশ মলো, লঙ-এর হল কারাগার ....। (৫), (৮)

বা

২। "নীলদর্পণে লঙ সাহেব যথার্থ যা তাই লিখেছে
নীলে নীলে সব নিলে প্রজার বল ভাই কি রেখেছে ....।"
(সুর — সুরট মল্লার — তাল - আর ঠেকা) (৪), (৫), (৮)

অন্যদিকে, নীলকরদের চাটুকার ও একান্ত সুহৃদ 'পাদরি হিল' সম্বন্ধে ধিক্কারজনক ছড়া / গানও শোনা যায় —

৩। "জমিনের শত্রু নীল
কর্মের শত্রু ঢিল
তেমনি জাতের শত্রু পাদরি হিল।" (২), (৪)

এই বিচার-প্রহসনের রায় সম্বন্ধে, লোক-কবি ধীরাজের রচনা—

৪। "ওয়েল্স্, পিকক, জাকসনে, বসিয়া বিচারাসনে,
লংয়ের হাজার টাকা ফাইন করেছে
সিংহবাবু দয়াগুণে হাজার টাকা দিল গুণে,
ওয়ালটার ব্রেট তাই তাক হয়েছে।" (৪), (৫), (৮)

তথ্যের সম্পূর্ণতার জন্য এই গানগুলি সম্বন্ধে কিছু ব্যাখ্যার প্রয়োজন আছে।

১। এই গানটি বিস্তারিতভাবে আলোচিত হয়েছে এই নিবন্ধের 'দীনবন্ধু রচিত গান' পর্যায়।

২। এই গানটির রচয়িতার নাম—বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ প্রকাশিত নীলদর্পণের ভূমিকায় উল্লিখিত আছে—'ধীরাজ-কৃত'। সঙ্গীতকল্পতরু গ্রন্থে, যদিও মূল গানের সঙ্গে রচয়িতার নাম উল্লিখিত আছে—'ধীরাজ-কৃত', ঐ গ্রন্থেরই টিকা পর্যায় উল্লিখিত আছে যে — 'সঙ্গীতকোষ'-এ রচয়িতার নাম—অক্রূর চন্দ্র সেন। "কারো কারো মতে—'ধীরাজ' দীনবন্ধু মিত্রের ছদ্মনাম।" (৮)

৪। গানটির এই অংশের পাঠভেদ এইরূপ —
বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ প্রকাশিত নীলদর্পণের ভূমিকায় (৫) এবং 'নীলবৃত্তান্তে' (৪) —

'ওয়াল্টার ব্রেট তাই তাক হয়েছে'

সঙ্গীতকল্পতরু গ্রন্থে (৮) —

'ওয়ালটার ব্রেট তায় তাকে পেয়েছে।'

## *নীলদর্পণ নাটক ও নাট্যকার সম্বন্ধে প্রশস্তি ও বিদ্রূপ*

নীলদর্পণ নাটকের মূল্যায়নে এবং নাট্যকারের অবদান সম্বন্ধে নিম্নধৃত কয়েকটি তথ্য ও উদ্ধৃতি বিশেষ তাৎপর্যপূর্ণ।

### — *প্রশস্তি* —

- ভারতীয় সঙ্গীতমুক্তাবলী ১ম (বিবিধ—রায় দীনবন্ধু মিত্র বাহাদুরের মৃত্যু উপলক্ষে), সঙ্গীতকোষ (বিবিধ সঙ্গীত), বিশ্বসঙ্গীত (ব্যক্তিগত বিষয়ক সঙ্গীত) (৮) —

"দীনবন্ধু মিত্র

রাগিনী বাগেশ্রী — তাল আড়ঠেকা

দীনবন্ধু দুখিনী বঙ্গের ভাগ্যে এত দুঃখ লিখেছিলে
বঙ্গের উজ্জ্বল মণি, কবিকুল চূড়ামণি, সেই দীনবন্ধু হায়!
কোথায় রহিলে॥
যাঁহার লিপি কৌশলে, দেখাইতে রঙ্গস্থলে,
নব নব সুনাটক বঙ্গীয় কুলে
লেখনী কৌশলে যার, প্রীতিময় সবাকার,
সেই দীনবন্ধু হায় শমন কোলে।
চির নবীনা কামিনী, স্বালঙ্কারা তপস্বিনী,
ভাসে এবে অনাথিনী নয়ন জলে॥"

রচয়িতা — অজ্ঞাত

- *বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়* —

  "নীলদর্পণ বাঙ্গালার Uncle Tom's Cabin." (১)

  "তিনি নীলদর্পণ প্রণয়ন করিয়া বঙ্গীয় প্রজাগণকে অপরিশোধনীয় ঋণে বদ্ধ করিলেন।" (১)

- *শিবনাথ শাস্ত্রী* —

  " .... দূরেই বা যাই কেন, আমাদের স্মৃতিকালের মধ্যে এ বঙ্গদেশে জাতীয় সাহিত্যের

সাহায্যে মহাউদ্দীপনার অবতারণা আমরা দেখিয়াছি।.... যখন মানুষের মন এইরূপ উত্তেজিত, তখন দীনবন্ধু মিত্রের সু-প্রসিদ্ধ 'নীলদর্পণ' নাটক প্রকাশিত হইল। নাটকখানি বঙ্গসমাজে কি মহাউদ্দীপনার আবির্ভাব করিয়াছিল তাহা আমরা কখনও ভুলিব না। আবাল-বৃদ্ধ-বণিতা আমরা সকলে ক্ষিপ্তপ্রায় হইয়া গিয়াছিলাম। ঘরে ঘরে সেই কথা, বাসাতে বাসাতে তাহার অভিনয়। ভূমিকম্পের ন্যায় বঙ্গদেশের সীমা হইতে সীমান্ত পর্য্যন্ত কাঁপিয়া যাইতে লাগিল। এই মহাউদ্দীপনার ফল স্বরূপ নীলকরের অত্যাচার জন্মের মত বঙ্গদেশ হইতে বিদায় লইল।" — 'জাতীয় সাহিত্য ও জাতীয় উদ্দীপনা' — (২), (৭)

*রসরাজ অমৃতলাল বসু —*

পরবর্তী প্রজন্মের শিল্পীদের নীলদর্পণ নাটকের অভিনয়ে উদ্বুদ্ধ করতে, ১৮৯৮ খৃষ্টাব্দে, নীলদর্পণ নাটকের পুনঃ অভিনয়ের উদ্বোধনের প্রাক্কালে তিনি বলেন—

'সৌভাগ্যবশতঃ যে মূল কারণে সেই দুর্ভাগ্যজনক পরিস্থিতির উদ্ভব হইয়াছিল, তাহা আজ অতীতের কথা, কিন্তু ইহার (নীলদর্পণ) অন্তঃনিহিত উত্তম নাট্যগুণ ও গ্রাম বাংলার গৃহস্থলীর নিখুঁত দৃশ্য-প্রাচুর্য্য ইহাকে অত্যুত্তম সাহিত্যের মর্য্যাদায় উন্নীত করিয়াছে এবং যতদিন বাঙ্গালা ভাষা বাঁচিয়া থাকিবে ততদিন ইহাও আদৃত হইবে।'

*রবীন্দ্রনাথ ঠাকুর —*

"য়ুরোপের কোনো কোনো লেখক শ্রমজীবীদের দুঃখের কথা লিখেছেন, কিন্তু সেটা যে ব্যক্তি লিখেছে সেই লিখেছে। দীনবন্ধু মিত্র লিখেছিলেন নীলদর্পণ নাটক, দীনবন্ধু মিত্রই তার সৃষ্টিকর্তা। ওর মধ্যে যুগের তকমাটাই সাহিত্যের লক্ষণ বানিয়ে বসে নি।" — 'সাহিত্য রূপ', ১৩৩৫।

*এস. সিটন-কার, ইণ্ডিগো কমিশনের সভাপতি ও বেঙ্গল গভর্ণমেন্টের সেক্রেটারী, তাঁর ২৭ শে জুলাই, ১৮৬১ খৃষ্টাব্দের চিঠিতে লিখেছেন —*

"About the month of October or November last the Rev. Mr. Long brought to my notice the existence of this drama in the original Bengali. I felt quite satisfied that the drama was the genuine production of a native resident in the Moffusil. On dipping into the original I was struck with the thorough knowledge of village life which it displayed, with the pointedness of the Bengali proverbs some of which were new while others were familiar to me and with its colloquial style and vernacular idiom." (২)

*অমৃত বাজার পত্রিকা* —

"Babu Deno Bandhu was the nation's idol and a dagger penetrated into their hearts could not have given them greater pain than the death of him whom they most adored".

—দীনবন্ধুর মৃত্যুতে প্রকাশিত,
৬ ই নভেম্বর, ১৮৭৩ (৬)

*স্যার রিচার্ড টেম্পল* — ইণ্ডিগো কমিশনের অন্যতম সদস্য, তাঁর—'Men and Events of my time in India'— গ্রন্থে লিখেছেন —

"Indigo planting in Bengal eventually succumed to the fact that the plant could no longer be produced with profit to the cultivator. But the death Knell of the palmy state was sounded by the Bengalee drama Nil Durpan in which the author 'held the mirror up to nature'." (২)

*এফ. এইচ. স্ক্রাইন* — স্যার ডব্লু. ডব্লু. হান্টারের জীবনীকার, লিখেছেন —

"'Mirror of Indigo' became a sort of 'Uncle Tom's Cabin' and led to drastic measures in the relation between planters and natives." (২)

*'ইংলিসম্যান'* — এর ৪ এপ্রিল, ১৯০১ সংখ্যায় 'Literary Bengal' নিবন্ধে প্রকাশিত—

"Of the Bengali dramatists the only one well known to European readers is Denobandhu Mitra. But in his case again the popularity was scarcely literary. He wrote Nil Durpan, regarding the political effects of which Mr. Buckland gives so interesting a narrative in his book about the Lieutenant Governors of Bengal .... yet there are passages in Nil Durpan which Bengali students say are matchless for grace and purity of style." (২)

নাটকের সাহিত্য-মূল্য সম্বন্ধে কটাক্ষ সত্ত্বেও — নীলদর্পণ সংক্রান্ত মামলার বাদী, তদানীন্তন সম্পাদক Walter Brett এর পত্রিকায়, ৪০ বছর পরে এটুকু 'প্রশংসাও' বিশেষ তাৎপর্যপূর্ণ।

*রমেশ চন্দ্র দত্ত* —

"Denobandhu, who was born in Chauberia Village, in Nuddea District, had ample opportunities to note the doings of the planters and their subordinates. At last in 1860, he published his first dramatic work, Nil Durpan anonymously, bringing together facts and inci-

**dents which had come under his observation, and weaving them into the main plot with the skill of a true artist." (The Literature of Bengal — Chapter XVIII headed — "Dramatic writers, — Dinobandhu Mitra.") (২)**

***অধ্যাপক পুলিন দাস* —(৪)**

**"মোটের ওপর নীল সমস্যার এমন কোন দিক নেই যা নীলদর্পণে অপ্রকট।"**

**"নীলের রাজনীতি ও অর্থনীতির বিশ্বস্ত দলিল যেমন নীলদর্পণ, তেমনি বৃহত্তর সামাজিক পরিপ্রেক্ষণীতে স্থাপিত 'নীলদর্পণ' নাটক যেন ধারণ করে আছে সেদিনের গোটা সমাজটাকেই।"**

## — *বিদ্রূপ* —

***মীর মোশারফ হোসেন* —**

**'জমিদার-দর্পণ' নাটকের নাট্যকারের মতে 'দীনবন্ধু ইংরাজ জাতির নেমক রুটি খাইয়া, সেই ইংরেজ নীলকরের কুৎসা গান করিয়া দু'শ বাহবা গ্রহণ করেন।' তিনি দীনবন্ধুকে বিদ্রূপাত্মক 'পাতফোড়', অর্থাৎ, যে পাতে খান, সেই পাতেই ছিদ্র করেন — আখ্যা দিয়া আত্মপ্রসাদ লাভ করেন। কারণ, তাঁর ধারণা — 'জমিদারের অত্যাচার প্রজার অসহ্য হওয়াতেই যেন তাহাদের আর্তনাদে পরম কারুণিক জগদীশ্বর ইংরাজ নীলকরদের এদেশে পাঠিয়েছিলেন।' (৪)**

## *নাটকের আর্থ-সামাজিক—রাজনৈতিক মূল্যায়ন —*

নীলদর্পণ নাটকের দর্পণে নীলকর সম্প্রদায়ের কুকর্ম, অত্যাচার শোষণ এবং প্রশাসনের কিছু ক্ষমতাবান কর্মচারী — ম্যাজিস্ট্রেট্, পুলিশ — ইত্যাদির সঙ্গে অশুভ আঁতাতের চিত্রটিই প্রতিবিম্বিত। মূল ব্রিটিশ শাসনের বিরুদ্ধে — স্পষ্ট বা প্রচ্ছন্নভাবে — কোন ঘটনা বা মন্তব্যের উল্লেখ নেই। একদিকে যেমন নীলকরদের প্রতি সহানুভূতিশীল ম্যাজিস্ট্রেট্ ফ্রেডারিক হ্যালিডের পক্ষপাতিত্বের নিন্দাসূচক উল্লেখ আছে, তেমনি আবার নিরপেক্ষ, রায়তদের প্রতি সহানুভূতিশীল ম্যাজিস্ট্রেট্ অ্যাস্‌লি ইডেন্ (পরবর্তীকালে লেফটেনেন্ট্-গভর্ণর), হার্সেল ও জন পিটার গ্রান্টেরও প্রশংসা আছে। অ্যাস্‌লি ইডেন্ রায়তদের সচেতন করেন যে, আইনত, তারা নীলের চাষ করতে বাধ্য নয়। নাটকে, তোরাপ, নীলকর-সুহৃদ গভর্ণর হ্যালিডের স্থলাভিসিক্ত জন পিটার গ্রান্টের, প্রশাসন কার্যে আইন প্রয়োগের নিরপেক্ষতার প্রশংসায় পঞ্চমুখ। কোম্পানীর আমলে যেমন লর্ড আমহার্স্ট্ ও তাঁর প্রদর্শিত পথ অনুসারী বেন্টিক্, নীলকরদের সুবিধার্থে, প্রশাসনিক, আইন ও রেগুলেশন্ প্রবর্তন করেন, তেমনি ইংলণ্ডস্থ কোম্পানীর ডিরেক্টররা গভর্ণর-জেনারেল বেন্টিক্‌কে, নীলকরদের অত্যাচারের প্রেক্ষিতে, কড়া শাসন ও আইন প্রয়োগেরও নির্দেশ দেন এবং নীলকরদের কার্যকলাপ সম্বন্ধে একটি পূর্ণাঙ্গ রিপোর্টও চেয়ে পাঠান। (১১) পরবর্তীকালে, ব্রিটিশ ক্রাউনের রাজ্যশাসনভার গ্রহণের পরে, ১৮৬০ খৃষ্টাব্দে *Act XI* প্রবর্তিত হয়। এই আইনে যেমন রায়তদের প্রতিকূল — বাধ্যবাধকতা, চুক্তিভঙ্গের জন্য শাস্তি, কয়েদ, বিচার পদ্ধতির অনৈতিক পরিবর্তন — ইত্যাদি ধারা প্রবর্তিত হয়, তেমনি এই আইনেরই একটি বিশেষ ধারায় নীল-অশান্তির পূর্ণ তদন্তের জন্য *'ইণ্ডিগো কমিশন'* গঠিত হয়, যার সুদূরপ্রসারী ফলশ্রুতি — 'বলপূর্বক নীলের চাষ ও শোষণের' চিরকালের মত বিলুপ্তি।

নীলদর্পণ নাটকের সমকালীন পটভূমিকায়, কোম্পানী ও ব্রিটিশ-রাজশাসনের এই 'ভাল-মন্দর' মিশ্র পরিস্থিতির জন্যই বোধহয় সমকালীন সমালোচনা, বিশ্লেষণ ও মূল্যায়নে নাটকের 'ইংরাজ-শাসন বিরোধী' কোন রূপ সুস্পষ্টভাবে চিহ্নিত হয়নি।

পরবর্তীকালে, বিংশ শতাব্দীর দ্বিতীয়ার্দ্ধে, ব্রিটিশ-শাসনের শেষে, বামপন্থী দৃষ্টিকোণে, নীলদর্পণ নাটকে — শ্রেণী-সংগ্রাম, ঔপনিবেশিক ও ব্রিটিশ-রাজশাসনের শোষণ, রাজ্যশাসনে ভারতীয়দের মধ্যে বিভেদ সৃষ্টির দুরভিসন্ধিমূলক কূটিলনীতি — ইত্যাদির, স্পষ্ট না হলেও ফল্গুধারার মত অপ্রত্যক্ষ অবস্থিতি, পরিলক্ষিত হয়।

যদিও বেশ কিছু জমিদার নীলকরদের দ্বারা আক্রান্ত ও ক্ষতিগ্রস্ত হয়েছিল, তবুও নাট্যকার, নাটকে বিরোধীগোষ্ঠীর কেন্দ্রবিন্দু হিসাবে, মাত্র ১০০ বিঘা জমির মালিক, গাঁতিদার

গোলক বসু ও তাঁর পরিবারকে বেছে নেন। কারণ সেই সময়ের পটভূমিকায়, প্রতিবাদ ও প্রতিরোধের আন্দোলনে, গোলক বসুর মত স্বল্পবিত্তবান, বর্ধিষ্ণু কৃষিজীবীর চারপাশে, হিন্দু, মুসলমান নির্বিশেষে, তোরাপ, সাধুচরণের মত বিক্ষুব্ধ প্রান্তীয় চাষীদের সমবেত হওয়াই স্বাভাবিক ছিল। (১১)

বিশিষ্ট নাট্য-সাহিত্যানুরাগী শ্রদ্ধেয় সুধী প্রধান মহাশয়ের অনুসন্ধানী বীক্ষণ-সমর্থিত বিশ্লেষণের নিম্নধৃত কয়েকটি উদ্ধৃতির মধ্যে, এই পর্যায় আলোচিত বিষয় বস্তুর ভাবগত সাদৃশ্য সহজেই পরিলক্ষিত হয়। (১১)

- " .... But in 1923, Lord Amherst the then Governor-General enabled the planters to recover by summary suit advances made to ryots. Lord Amherst also opened the door to the leasing of land to the Europeans in 1824 ...."
- " .... Bentinck was arguing for increased presence of Europeans in rural Bengal, enlarging the scope of commercial enterprises by Europeans with the help of upper class Indians. ..."
- " .... the drama was written in order to show to the reading public the oppressive nature of the indigo planters who had forced the then British Government to pass an Act. XI of 1860 on 9th April, 1860 ...."
- " .... British ruled India by creating a large group of supporters from the upper strata of Indian society. .... But it also had to be admitted that there were in England a set of democratic people who maintained a vigil against the 'un-British' rulers of British India ...."
- " .... British enacted laws and regulations with the dubious purpose of keeping Indian people divided — at the same time creating a class of legal practitioners who helped to maintain the division among Indian people. ...."
- " .... Corruption in the judicial system, not only amongst British Judges and Magistrates but also amongst native pleaders and mooktars, had all been severely criticised in the drama NIL DURPAN...."
- " .... There was hardly any scope of his (Golok Basu) becoming a big exploiter by virtue of his economic status. As such the most oppressed of the villages, Hindus or Muslims, found his family as naturally and were ready to suffer for their softly and security. .... The rural community, therefore, stood like a single entity to bear the ferocity and tyranny of the indigo planters; ...."

- " .... the play turgets the entirety of the colonial oppression beyond the specific case of Indigo planters. The writer attacks foreign rules, English education, and reliance on European civilisation in the mind of the educated class of India. ...."
- " .... This is the real end of the drama when the dramatist indicates that the final battle to end the oppression of the foreign planters would be fought else where, not by disllusioned men like Nabin Madhav and his kind — but by men like Torap and his associates. ...." * (১১)

> * This is said with reference to Torap's challenge that he was ever ready to kill the planters at the alter of muslim Pirani Barkat Bibi, and Sadhu Charan's report that a band of two hundred peasants armed with lathi were ready to attack the planters and their hired minions.

বামপন্থী দৃষ্টিকোণে নীলদর্পণ নাটকের মূল্যায়ন প্রসঙ্গে নট-নাট্যকার-নির্দেশক উৎপল দত্তের একটি ভাষণের (পরবর্তীকালে, 'আশার ছলনে ভুলি' নামে গ্রন্থাকারে প্রকাশিত) উল্লেখ স্বাভাবিকভাবেই এসে পড়ে। এই পর্যায় আলোচনার স্বল্প-পরিসরে, নিম্নধৃত নির্বাচিত প্রাসঙ্গিক উদ্ধৃতি সহযোগে, সংক্ষিপ্ত সংযোজক-মন্তব্য, আশাকরি তাঁর মূল্যায়নের মূল সুরটির সম্যক উপলব্ধির জন্য সাহায্য করবে। চরিত্রগত বিশ্লেষণের সুবিধার্থে, নিম্নধৃত বিষয়বস্তু, ছয়টি শিরোনামে উপস্থাপিত করা হয়েছে। (১২)

**সমকালীন আর্থ-সামাজিক প্রেক্ষিতে —**

ইংলণ্ডে একাধিক ভাষায় নীলদর্পণ অনূদিত হওয়ার প্রসঙ্গে, 'নাটকে কোনও বিশেষ গুণ' সম্বন্ধে, বঙ্কিমচন্দ্রের দ্বিধার প্রেক্ষিতে উৎপল দত্তের মন্তব্য — "নীলদর্পণ য়ুরোপে প্রচারিত হয়েছিল এই কারণে যে নীলের উৎপাদন ও ব্যবসাটা শুধু বাংলার সমস্যা ছিল না। ব্রিটিশ বুর্জোয়ার সাংগঠনিক প্রতিভায় নীল একটি আন্তর্জাতিক প্রশ্নে উন্নীত হয়েছিল। .... উড ও রোগ সেই মানবতাবর্জিত মুনাফাবৃত্তির উত্তরাধিকারী।" এখানে 'সেই' অর্থে তিনি ইংলণ্ডের বুর্জোয়াদের আফ্রিকাবাসী ক্রীতদাস দিয়ে ওয়েষ্ট্ ইণ্ডিজে নীল চাষেরই উল্লেখ করেছেন।

নীলদর্পণের ভূমিকায় উদ্ধৃত যে সব ইংরেজ 'মহানুভব'-এর উল্লেখ আছে, সেই প্রসঙ্গে উৎপল দত্তের অভিমত — "দীনবন্ধুর আদর্শের ইংরেজরা সবাই গণতান্ত্রিক বিপ্লবের সৈনিক। এ থেকেই বোঝা যায় দীনবন্ধুদের আশা-আকাঙ্খা কি অঙ্গাঙ্গীভাবে জড়িয়ে গিয়েছিল

য়ুরোপিয় বুর্জোয়ার প্রগতিশীল কর্মকাণ্ডের সঙ্গে।"

**মধ্যবিত্ত অল্পজমির মালিক গোষ্ঠী —**

"ইতিহাসকে সম্যক যখন ধরাই যায় না নাটকে, তখন এক এক শ্রেণীর প্রতিনিধিস্থানীয় চরিত্রই বেছে নিতে হয়।" নীলদর্পণ নাটকের ঘটনার কেন্দ্রবিন্দু এক 'গাঁতিদার' গোলক বসু ও তাঁর পরিবার। এই পরিবারের পরিজনেরা সৎ, শিক্ষাপ্রাপ্ত এবং নিম্নবিত্ত চাষীদের প্রতি সহানুভূতিশীল। কিন্তু ইহাদের মধ্যে প্রতিবাদের নৈতিকতাবোধই ছিল, বিদ্রোহের আগুন ছিল না। উডের বুকে লাথি মারার মধ্যে নবীনমাধবের যে হিংস্রতার প্রকাশ তাহা তাঁর ব্যক্তিগত অপমান-উদ্ভুত, তোরাপের 'রোগের' নাক কামড়ে পালিয়ে যাওয়ার মত বিদ্রোহীর প্রতিহিংসা নয়। "দুই শ্রেণীর বিপরীতমুখী আচরণ দীনবন্ধু মনস্তাত্ত্বিক অকাট্যতা-সহ চিত্রিত করেছেন।" তাঁর মতে —".... নীলদর্পণে বসুদের নায়কের স্থানে মেনে নিতে আমাদের প্রাথমিক কোনও আপত্তিই থাকত না — যদি গোলক-নবীন-বিন্দুমাধবে আস্ত নীল-বিদ্রোহ প্রতিফলিত হত। .... দেখা যাচ্ছে বসু-পরিবার নীলকরদের প্রতিপক্ষ হওয়ার শক্তি ধরে না, নাটকে নেতির হিংস্রতা তাদের নেই।" তাঁর মতে — "দীনবন্ধু যাদের মধ্যে নাট্যক্রিয়া কেন্দ্রীভূত করেছেন সেই বসু-পরিবার সমাজের এমন ক্লীব বন্ধ্যা এক অংশের প্রতিনিধি যারা উড-রোগ-গোপীর বিরুদ্ধপক্ষ হবার যোগ্যতাই ধরে না। .... নবীন-বিন্দুরা চাষীদের প্রতি সমবেদনা অনুভব করলেও, মূলত তারা এই আপসহীন যুদ্ধের বাইরে পড়ে গেছে।"

**ইংরাজি শিক্ষার আশ্রয়ে বিকশিত এবং স্বল্পশিক্ষিত ইংরেজের বেতনভুক মধ্যবিত্ত শ্রেণী-**

উৎপল দত্ত এই গোষ্ঠীর প্রথম সারিতে রেখেছেন — ডাক্তার, উকিল, হৌসের বড়বাবু, ক্রমে ডেপুটি ম্যাজিস্ট্রেট্, সাংবাদিক ইত্যাদি। "সেই ডাক্তারকেও 'কসাই-এর কুকুরের' পর্যায়ে টেনে নামিয়ে দিয়েছেন দীনবন্ধু। এই পুরো শ্রেণীটি এক নৃশংস লুণ্ঠনযজ্ঞের ভাগিদারমাত্র; এই হচ্ছে দীনবন্ধুর আপসহীন রায়।"

এই প্রসঙ্গে আরো কয়েকটি উদ্ধৃতি —

- "যে মধ্যবিত্ত শিক্ষিতদের ওপর বঙ্গসমাজের এত আশা ছিল, দীনবন্ধু তাদের কার্যকলাপ স্বচক্ষে দেখে নাটকে তাদের ভীষণ চেহারা নিঃসঙ্কোচে তুলে ধরেছেন।"
- "এই হচ্ছে দীনবন্ধুর রায় — শিক্ষিত মধ্যবিত্ত দিয়ে হেন পাপকার্য নেই যা সাহেবরা করিয়ে নিচ্ছে না। ইংরেজের চাকুরী ছিল যাদের পরম গৌরব তারা আসলে এক একটি ক্রিমিন্যাল মাত্র।"
- " .... সাহেবরা ইংরাজি শিক্ষা দিয়েছে শুধু ধারালো কুঠার তৈরী করার জন্য। শিক্ষিত মধ্যবিত্ত সাহেবদের হাতে খাড়ার কাজ করেছে। সাহেবের নির্দেশক্রমে গরিব চাষীকে

বলি দেওয়ার জন্যই মধ্যবিত্ত শিক্ষিতের বাংলার গ্রামে আগমন। এ রকম তীক্ষ্ণ বিশ্লেষণ ১৮৬০ সালে প্রকাশিত বাংলা নাটকের পক্ষে বিস্ময়কর।

- "কিন্তু সামগ্রিক সমাজচিত্র ধরার সফল প্রয়াস দেখি নীলকর ও তাদের আমলাদের দৃশ্যে। শোষণের প্রক্রিয়াটা ফুটে উঠেছে সার্বিক আমেজ নিয়ে। অর্থনৈতিক শোষণ ত প্রত্যক্ষ করি প্রায় প্রতি দৃশ্যে : জমিতে জোর করে মার্কা দেওয়া, দাদন দিতে বাধ্য করা, বকেয়া না মেটানো, শ্রমের চাপে কৃষকদের মৃত্যুর দোরগোড়ায় পৌঁছে দেওয়া।"

## তোরাপ-সাধুচরণ—প্রান্তীয় কৃষক-গোষ্ঠী —

সুধীপ্রধানের মতই উৎপল দত্তও নীলকরদের দ্বারা নির্মমভাবে শোষিত, প্রান্তীয় কৃষিজীবী তোরাপদের মধ্যেই বিপ্লবের আগুন দেখেছেন। তাঁর বীক্ষণে, মধ্যবিত্ত শ্রেণীভুক্ত দীনবন্ধু, নাটকে চরিত্র-রূপায়ণে 'শুধু নিজশ্রেণী ত্যাগ করেননি, তিনি দেশের আশাভরসা দেখেছেন কৃষকশ্রেণীর মধ্যে—কৃষকদের আত্মচেতনার বিকাশ হচ্ছে নীলদর্পণের আর এক মুখ্য উপাদান।'

এই প্রসঙ্গে আরও কয়েকটি উদ্ধৃতি —

- "সাম্রাজ্যবাদকে তীব্রভাবে ঘৃণা করতে জানে যে-শ্রেণী, তারই প্রতিনিধি তোরাপরা। অত্যাচারের প্রতি আপসহীন ঘৃণা তোরাপকে তার অশ্লীল ভাষা-সমেত সৌন্দর্যে মণ্ডিত করেছে। কথাটা প্রখ্যাত সমালোচক মোহিতলাল মজুমদারের :

  এ অশ্লীলতার ন্যায্য অধিকার কেবল এই চরিত্রেরই আছে।
  সে অধিকার হইতে তাহাকে বঞ্চিত করিতে চাহিবে, এত বড়
  রুচিবাগীশ ভগবানও নহেন, তোরাপ তাহাই প্রমাণ করিয়াছে।

  [মোহিতলাল মজুমদার : আধুনিক বাংলা সাহিত্য, কলি, ১৩৫৩ : পৃ ১১৭]

- "তোরাপের মহৎ ক্রোধই তাকে সুন্দর করেছে। তার ভাষা প্রবল রোষের বিস্ফোরণ বলেই দর্শক ও পাঠক বিতৃষ্ণা অনুভব করে না, বরং তার ঘৃণার শরিক হয়ে ওঠে।"
- "দীনবন্ধু নিজেও যে বসু-পরিবারে দৃষ্টি নিবদ্ধ করতে দ্বিধা বোধ করেছিলেন, তার প্রমাণ সংলাপের ভাষায়। কৃষকদের মধ্যে এলেই 'নীলদর্পণ' জীবন্ত হয়ে ওঠে। গ্রামীণ আঞ্চলিক ভাষা, উপমা, প্রবাদ বচন, প্রচলিত গান—সব নিয়ে তোরাপ-সাধুচরণরা হয় গতিশীল, তীব্র, ঘৃণা-বিদ্বেষ-যন্ত্রণা-জর্জর বাংলার সাধারণ মানুষ।"

## নীলকর গোষ্ঠী —

আপাতদৃষ্টিতে, নাটকে বর্ণিত নীলকরদের একটি বিশেষ চরিত্রই প্রকট — তাহারা জোরজবরদস্তি, অত্যাচার ইত্যাদির দ্বারা নিজের এবং তাদের দেশের স্বার্থে, বাংলার চাষীদের

নীলের চাষে বাধ্য করেছিল। কিন্তু উৎপল দত্তের বীক্ষণে এদের মধ্যেও চরিত্রগত পার্থক্য চিহ্নিত হয়েছে; যা নিম্নধৃত উদ্ধৃতির মধ্যে সুস্পষ্ট —

> "রোগ সাহেব কামনাতুর পশুমাত্র; পুকুরধারে সুন্দরী দেখলে সে আর নিজেকে নিয়ন্ত্রণে রাখতে পারে না, .... কিন্তু উড সাহেবের অন্তঃকরণটা লম্পটের নয়, মুনাফাবাজের। সে চাষীবধূদের ধরে আনে কৃষকদের মনোবল ধ্বংস করার জন্য; ব্লাকমেইল করার জন্য যাতে ওরা সুবোধ বালকের মত নীলচাষে মন দেয়। .... চাবুক, গরু-চুরি, নারী-অপহরণ তিনটেই উডসাহেবের কাছে এক — শালাদের শাসিত করার অস্ত্রমাত্র। এসবে তার ব্যক্তিগত সম্ভোগের প্রশ্নই নেই।"

**নাটক-চরিত্র —**

উৎপল দত্তের বিশ্লেষণে, নাটকে—"দীনবন্ধু বুর্জোয়া রাজনৈতিক মতের বিরুদ্ধে রুখে দাঁড়ালেও বুর্জোয়া নাট্যরীতিতে জড়িয়ে পড়েছিলেন উৎকটভাবে।"

আলোচিত ভাষণে, নাটক সম্বন্ধে তাঁর বিশ্লেষণের চারিত্রিক রূপটির উপর আলোকপাতের উদ্দেশে নিম্নধৃত নির্বাচিত উদ্ধৃতিগুলির উল্লেখ করা যেতে পারে।

- "বঙ্কিম বুঝতে পেরেছিলেন 'নীলদর্পণ' নাটকের প্রতিটি বর্ণ সত্য। তথাপি তিনি যে সৌন্দর্য রক্ষার এই আবেদন জানাচ্ছেন, এর মধ্যে আমরা একটা আস্ত শ্রেণীর ভয়ভীতির হদিশ পাই। দাঙ্গাহাঙ্গামা বন্ধ করো, নইলে জনতাকে আর নিয়ন্ত্রণে রাখা যাবে না — 'নীলদর্পণ' ও 'জমিদার-দর্পণ' নাটক সম্বন্ধে বঙ্কিমের সমালোচনার মধ্যে এই কথাটাই ধ্বনিত হচ্ছে। বঙ্কিম কি বলবেন, সত্য সুন্দর নয়?"
- " .... সুতরাং 'নীলদর্পণ' কোনও এক মোহমুক্তির চিত্র নয়, একটি আস্ত শ্রেণীর সমূহ হতাশার দলিল।"
- "সরকারী চাকুরীকে পণ রেখে জুয়া খেলে নিজশ্রেণীকে পরিত্যাগ করেছিলেন দীনবন্ধু মিত্র। 'নীলদর্পণ' নাটক নিজশ্রেণী থেকে উত্তরণের দলিলও বটে। মানসজগতে এ এক বৈপ্লবিক অভিযান।"
- "বাস্তব দলিল হিসাবে 'নীলদর্পণ' কালজয়ী হয়েছে এই কারণেই যে বসু-পরিবার থেকে তোরাপ পর্যন্ত সবাই নীলবিদ্রোহের টিপিক্যাল কুশীলব; বেশীরভাগ ক্ষেত্রে সংঘর্ষ ঘটছিল এই রকম চরিত্রের মধ্যে।"
- "ঐতিহাসিক নাটক হিসাবে 'নীলদর্পণ' ১৮৬০ সালে অসাধ্যসাধন করেছে।"

- "শুধু বলপ্রয়োগে এতবড় শোষণ যন্ত্র কিছুতেই চলত না। তাই দীনবন্ধু এনেছেন আইনের অত্যাচারের ভয়াবহ চিত্র; ম্যাজিস্ট্রেট-উড সাহেব মিতালি এবং আইনের প্যাঁচে কৃষককে ল্যাং মেরে নীল উৎপাদনকে স্থায়ী ও ব্যাপকতর করা। "দীনবন্ধুর নীলদর্পণ পড়লেই বোঝা যায় আইন নিয়ে এই স্বেচ্ছাচার কী প্রবলভাবে নাড়া দিয়েছিল তাঁকে।"
- "১৮৬০ সালেই সাম্রাজ্যবাদের প্রবলতম শত্রু কারা, স্বাধীনতা কাদের কাছে দর-কষাকষির পণ্য নয়, অস্তিত্বের একমাত্র আশ্বাস, এ সব 'নীলদর্পণ' নাটকে শিল্পসম্মত-ভাবে নির্দিষ্ট হয়েছে। তাই এই ঐতিহাসিক নাটক হয়ে উঠেছে বর্তমান ইতিহাসের প্রাক-কথন।"
- " .... তেমনি 'নীলদর্পণ' নাটকে আমরা গণবিদ্রোহের যে চিত্র পাই, বিশ্বনাট্যে গণবিদ্রোহ সম্পর্কে যত নাটক রচিত হয়েছে সবগুলিতেই দেখি প্রায় একই উপাদান।"

**নাটকের দুর্বলতা —**

এই প্রসঙ্গে কয়েকটি নির্বাচিত যুক্তিনির্ভর উদ্ধৃতি —

- "দীনবন্ধু তাঁর নির্বাচিত চরিত্রদের বাস্তব ক্ষুদ্রতা দ্বারা সীমিত হয়ে রয়েছেন। তাদের অকিঞ্চিতকর জীবনধারায় মনোনিবেশ করতে গিয়ে নাটককে পঙ্গু করে ফেলেছেন।"
- "বুর্জোয়া নাট্যধারার প্রথম প্রকাশ ফ্রান্সের ট্রাজেদি ক্লাসিক। তাতে আইনই ছিল যে কটি চরিত্র একান্ত প্রয়োজন তার বাইরে কাউকে মঞ্চে আনা চলবে না। দীনবন্ধু মিত্র এখানে বুর্জোয়া নাট্যের আইনও লঙ্ঘন করেছেন। বসু-বাড়ীতে নারী চরিত্রের মিছিল আসে আর যায়, মূল নাট্যক্রিয়ায় কোনো মোড় তারা ঘোরায় না।"
- "সংলাপই নাট্যকারের হাতে একমাত্র উপকরণ : তার অপব্যবহার নাটকের গতি রুদ্ধ করে। দীনবন্ধু বাধ্য হয়েছেন দৃশ্যের পর দৃশ্যে গোলক বসুর গৃহাভ্যন্তরের ঘর-গেরস্থালির কথা উত্থাপন করতে, যা কখনই নীলবিদ্রোহের কোন প্রাসঙ্গিক চিত্র তুলে ধরে না; বা কথা-প্রসঙ্গেও কোনও গুরুত্বপূর্ণ তথ্য আমাদের জানায় না। যে-নাটকে ব্যাপক এক কৃষক-বিদ্রোহ হচ্ছে মূল কাহিনী, সেখানে মধ্যবিত্ত পরিবারের হেঁসেল-শয়নকক্ষে অত ঘন ঘন প্রবেশ করলে সময় ও সংলাপের যে অপচয় হয় তা দীনবন্ধু আর সামলে উঠতে পারেন নি।"

নাটকের পরিসমাপ্তির উপর উৎপল দত্তের মন্তব্য দিয়ে এই পর্যায়ের আলোচনা শেষ করা যেতে পারে। শেষ দৃশ্য—'পতন ও মূর্চ্ছা', 'পতন ও মৃত্যু' এবং নারীচরিত্রের আর্তনাদে মুখর হলেও, পাঠক বা দর্শকের হৃদয় দ্রবীভূত হয় না, — "কেননা যে গোলক ও নবীনমাধবের জন্য এই সমবেত রোদন, তাঁরা মৃত্যুর পূর্বে নাটকে বীরের ভূমিকা পালন

করেননি — বস্তুত এমন কিছুই করেননি যার জন্য দর্শকের সমবেদনার জমি প্রস্তুত হবে। এর জন্য প্রধানত দায়ী বসু-পরিবারের শ্রেণী চরিত্র। সেই চরিত্রকে বাস্তবানুগ করতে গিয়ে দীনবন্ধু অনাটকীয় দৈনন্দিনতায় আবদ্ধ থাকতে বাধ্য হয়েছেন, এবং সেই জন্যেই বাধ্য হয়েছেন মেলোড্রামার আশ্রয় নিতে যাতে নাটকে একটা ক্লাইমেক্‌স্‌ ঘটানো যায়।"